অয়ং কবাটে নিজঘান পাণ্ড্যং তথা কলিঙ্গান্ দন্তবক্রং মমর্দ্দ।
অনেন দগ্ধা বর্ষপূগান্ বিনাথা বারাণসী নগরী সংবভূব ॥৭৬॥
অয়ং স্ম যুদ্ধে মন্যতেঽন্যৈরজেয়ং তমেকলব্যং নাম নিষাদরাজম্।
বেগেনেব শৈলমভিহত্য জম্ভঃ শেতে স কৃষ্ণেন হতঃ পরাসুঃ ॥৭৭॥
তথোগ্রসেনস্য সুতং সুদুষ্টং বৃষ্ণ্যন্ধকানাং মধ্যগতং সভাস্থম্।
অপাতয়দ্বলদেবদ্বিতীয়ো হত্বা দদৌ চোগ্রসেনায় রাজ্যম্ ॥৭৮॥
অয়ং সৌভং যোধয়ামাস খস্থং বিভীষণং মায়য়া শাল্বরাজম্।
সৌভদ্বারি প্রত্যগৃহ্ণাচ্ছতঘ্নীং দোর্ভ্যাং ক এনং বিষহেত মর্ত্ত্যঃ ॥৭৯॥

---

### ভারতকৌমুদী

অয়মিতি। কবাটে তদাখ্যে স্থানে, পাণ্ড্যং রাজানম্। বর্ষপূগান্ বহুবৎসরান্ যাবৎ বিনাথা রাজশূন্যা বভূব ॥৭৬॥

অয়মিতি। জম্ভো জম্ভাসুর ইব। পরাসুর্মৃতঃ ॥৭৭॥

তথেতি। সুতং কংসম্। বলদেবো রামো দ্বিতীয়ো যস্য সঃ ॥৭৮॥

### ভারতভাবদীপঃ

বক্ষস্তটাঘাতেন দন্তকূরে সংগ্রামে, অন্যে তু কপাটে নিজঘানেতি পাঠং প্রকল্প্য কপাটে নগরে এবং দন্তকূরে চেতি ব্যাচখ্যুঃ। অনাথা সংবভূবেতি যোজ্যম্ ॥৭৬॥ অয়ং কৃষ্ণঃ তং যুদ্ধে মন্যতে যুদ্ধার্থং প্রার্থয়তে সর্ব্বদৈব, স ইদানীং তেনৈব কৃষ্ণেন হতঃ শেতে। যথা জম্ভো দৈত্যঃ শৈলং বেগেন অভিহত্য শৈলাঘাতাৎ স্বয়ংকৃতাৎ হতঃ শেতে তদ্বৎ ॥৭৭॥ ততোগ্রসেনস্যেতি সন্ধিরার্ষঃ। তথেতি বা পাঠঃ ॥৭৮॥ খস্থং খেচরং বিভীষণং নির্ভয়ম্, শতঘ্নীং শক্তিং

---

ইনিই কবাটগ্রামে পাণ্ড্যরাজাকে বধ করিয়াছিলেন এবং কলিঙ্গদেশীয় সৈন্যগণকে ও দন্তবক্রকে পরাভূত করিয়াছিলেন, আর বারাণসী নগরীটাকে এমনভাবে দগ্ধ করিয়াছিলেন যে, সে নগরী বহু বৎসরপর্য্যন্ত রাজশূন্য ছিল ॥৭৬॥

একলব্যনামক প্রসিদ্ধ নিষাদরাজকে যুদ্ধে অন্যের অজেয় বলিয়া পূর্ব্বে ইনিও মনে করিতেন। তাহার পর সেই নিষাদরাজ কৃষ্ণকর্তৃক নিহত ও প্রাণহীন হইয়া জম্ভাসুরের ন্যায় বেগে পর্ব্বতে আঘাত করিয়া ভূতলে শয়ন করিয়াছিল ॥৭৭॥

তা'র পর, ইনি বলরামের সহিত মিলিত হইয়া সভাভবনে বৃষ্ণি ও অন্ধকগণের মধ্যবর্ত্তী অতিদুষ্টস্বভাব উগ্রসেনপুত্র কংসকে নিপাতিত করিয়াছিলেন এবং তাহাকে বধ করিয়া উগ্রসেনকে রাজ্য দিয়াছিলেন ॥৭৮॥

---

(৭৮) ততোগ্রসেনস্য—ইতি নীলকণ্ঠধৃতঃ পাঠঃ।...প্রদুষ্টম্—পি।

প্রাগ্‌জ্যোতিষং নাম বভূব দুর্গং পুরং ঘোরমসুরাণামসহ্যম্।
মহাবলো নরকস্তত্র ভৌমো জহারাদিত্যা মণিকুণ্ডলে শুভে ॥৮০॥
ন তং দেবাঃ সহ শক্রেণ শেকুঃ সমাগতা যুধি মৃত্যোরভীতাঃ।
দৃষ্ট্বা চ তং বিক্রমং কেশবস্য বলং তথৈবাস্ত্রমবারণীয়ম্ ॥৮১॥
জানন্তোঽস্য প্রকৃতিং কেশবস্য ন্যযোজয়ন্ দস্যুবধায় কৃষ্ণম্।
স তৎ কর্ম্ম প্রতিশুশ্রাব দুষ্করমৈশ্বর্য্যবান্ সিদ্ধিষু বাসুদেবঃ ॥৮২॥

(যুগ্মকম্)

---

ভারতকৌমুদী

অয়মিতি। সৌভং সৌভাখ্যবিমানস্থিতম্, খস্থমাকাশস্থম্, বিভীষণং বিশেষেণ ভয়জনকম্। শতঘ্নীং বৃহন্নালীকম্, দোর্ভ্যাং বাহুভ্যাম্ ॥৭৯॥

প্রাগিতি। দুর্গং দুর্গমম্। নরকো নাম, ভৌমো ভূমিপুত্রঃ। অদিত্যা দেবমাতুঃ ॥৮০॥

নেতি। শেকুর্জেতুমিতি শেষঃ। প্রকৃতিং স্বভাবম্। প্রতিশুশ্রাব প্রতিজ্ঞাতবান্। ঐশ্বর্য্যবান্ শক্তিমান্, সিদ্ধিষু কার্য্যসাধনেষু ॥৮১—৮২॥

ভারতভাবদীপঃ

শাল্বেন ক্ষিপ্তাং দোর্ভ্যাং পাণিভ্যাং কন্দুকবৎ প্রত্যগৃহ্লাৎ ॥৭৯॥ ভৌমো ভূমিপুত্রঃ ॥৮০॥ শেকুর্জেতুমিতি শেষঃ ॥৮১॥ প্রকৃতিং স্বভাবং দস্যুহননশীলতাং প্রতিশুশ্রাব অঙ্গীচকার,

---

ইনি—সৌভবিমানস্থ, আকাশবর্ত্তী ও মায়াদ্বারা অতিভীষণমূর্ত্তি শাল্বরাজের সহিত যুদ্ধ করিয়াছিলেন এবং বাহুযুগলদ্বারা সেই সৌভদ্বারবর্ত্তী শতঘ্নীটাকে (বৃহৎ কামানটাকে) গ্রহণ করিয়াছিলেন; সুতরাং কোন্ মানুষ যুদ্ধে ইঁহাকে সহ্য করিতে পারে? ॥৭৯॥

দুর্গম, ভয়ঙ্কর ও দুর্ভেদ্য প্রাগ্‌জ্যোতিষনামে অসুরগণের একটা নগর ছিল; তাহাতে থাকিয়া ভূমিনন্দন মহাবল নরকাসুর অদিতিদেবীর মনোহর মণিকুণ্ডল দুইটীকে হরণ করিয়াছিল ॥৮০॥

তাহার পর দেবতারা ইন্দ্রের সহিত মিলিত হইয়া মৃত্যুর ভয় পরিত্যাগ করিয়াও যুদ্ধে সেই নরকাসুরকে জয় করিতে পারিলেন না। পরে তাঁহারা কৃষ্ণের সেই বল, বিক্রম ও অনিবার্য্য অস্ত্র দেখিয়া এবং কৃষ্ণের স্বভাব জানিয়া নরকাসুরকে বধ করিবার জন্য কৃষ্ণকে নিযুক্ত করিয়াছিলেন; এদিকে কার্য্যসাধনের ক্ষমতাশালী কৃষ্ণও সেই দুষ্কর কার্য্য করিবার প্রতিশ্রুতি দিয়াছিলেন ॥৮১—৮২॥

---

(৮০)...বভূব তুঙ্গম্—পি।

নির্ম্মোচনে ষট্ সহস্রাণি হত্বা সংছিদ্য পাশান্ সহসা ক্ষুরান্তান্।
মুরং হত্বা বিনিহত্যৌঘরক্ষো নির্ম্মোচনঞ্চাপি জগাম বীরঃ ॥৮৩॥
তত্রৈব তেনাস্য বভূব যুদ্ধং মহাবলেনাতিবলস্য বিষ্ণোঃ।
শেতে স কৃষ্ণেন হতঃ পরাসুর্বাতেনেব মথিতঃ কর্ণিকারঃ ॥৮৪॥
আহৃত্য কৃষ্ণো মণিকুণ্ডলে তে হত্বা চ ভৌমং নরকং মুরঞ্চ।
শ্রিয়া বৃতো যশসা চৈব বিদ্বান্ প্রত্যাজগামাপ্রতিমপ্রভাবঃ ॥৮৫॥
অস্মৈ বরাণ্যদদংস্তত্র দেবা দৃষ্ট্বা ভীমং কর্ম্ম কৃতং রণে তৎ।
শ্রমশ্চ তে যুধ্যমানস্য ন স্যাদাকাশে চাপ্সু চ তে ক্রমঃ স্যাৎ ॥৮৬॥

---

ভারতকৌমুদী

নিরিতি। নির্ম্মোচনে তদাখ্যে নগরে। ক্ষুরান্তান্ ক্ষুরধারান্। ওঘরক্ষো রাক্ষসসমূহম্। মুরং তদাখ্যমসুরম্। জগাম প্রবিবেশ, বীরঃ কৃষ্ণঃ ॥৮৩॥

তত্রেতি। তত্রৈব নির্ম্মোচননগরমধ্য এব, তেন নরকাসুরেণ সহ। পরাসুর্ম্মৃতঃ ॥৮৪॥

আহৃত্যেতি। তে অদিতিসম্বন্ধিনী। ভৌমং ভূমিপুত্রম্ ॥৮৫॥

অস্মা ইতি। অস্মৈ কৃষ্ণায়। অপ্সু জলে, ক্রমো গতিঃ ॥৮৬॥

ভারতভাবদীপঃ

সিদ্ধিষু কার্য্যসিদ্ধিষ্পণ্ডিতাসু, ঐশ্বর্য্যবান্ সামর্থ্যবান্ ॥৮২॥ নির্ম্মোচনে নগরে, ক্ষুরান্তান্ তীক্ষ্ণধারান্ লোহময়ানিত্যর্থঃ। ওঘসংজ্ঞং রক্ষঃ ॥৮৩—৮৫॥ বরাণি বরান্ অদদন্ দত্তবন্তঃ ক্রমঃ

তাহার পর নির্ম্মোচননগরের নিকটে ছয় হাজার সৈন্য সংহার, ক্ষুরধার পাশচ্ছেদন, মুরাসুরবধ ও রাক্ষসগণকে বিনাশ করিয়া মহাবীর কৃষ্ণ তৎক্ষণাৎ সেই নির্ম্মোচননগরের মধ্যে প্রবেশ করিলেন ॥৮৩॥

সেই নির্ম্মোচননগরের মধ্যেই মহাবল নরকাসুরের সহিত এই অতিবল কৃষ্ণের যুদ্ধ হইল; তাহাতেই নরকাসুর কৃষ্ণকর্ত্তৃক নিহত ও প্রাণহীন হইয়া বায়ুভগ্ন কর্ণিকারবৃক্ষের ন্যায় ভূতলে শয়ন করিল ॥৮৪॥

বিদ্বান্ ও অতুলপ্রভাবসম্পন্ন কৃষ্ণ এইভাবে ভূমিপুত্র নরকাসুরকে ও মুরাসুরকে বধ করিয়া, কান্তি ও যশে পরিবেষ্টিত হইয়া, সেই মণিকুণ্ডল দুইটী লইয়া প্রত্যাগমন করিলেন ॥৮৫॥

তখন দেবতারা যুদ্ধে কৃষ্ণের সেই ভয়ঙ্কর কার্য্য দেখিয়া ইঁহাকে বর দিলেন যে, 'যুদ্ধ করিবার সময়ে আপনার পরিশ্রম হইবে না এবং আকাশে ও জলে আপনার গমন করিবার শক্তি জন্মিবে ॥৮৬॥

---

(৮৩) নির্ম্মোচয়ন্ ষট্ সহস্রাণি দৃষ্ট্বা…ক্ষুরৈস্তান্—পি।

শস্ত্রাণি গাত্রে ন চ তে ক্রমেরন্নিত্যেব কৃষ্ণশ্চ কৃতঃ কৃতার্থঃ।
এবংরূপে বাসুদেবেঽপ্রমেয়ে মহাবলে গুণসম্পৎ সদৈব ॥৮৭॥
তমসহ্যং বিষ্ণুমনন্তবীর্য্যমাশংসতে ধার্ত্তরাষ্ট্রো বিজেতুম্।
সদা হ্যেনং তর্কয়তে দুরাত্মা তচ্চাপ্যয়ং সহতেঽস্মান্ সমীক্ষ্য ॥৮৮॥
পর্য্যাগতং মম কৃষ্ণস্য চৈব যো মন্যতে কলহং সংপ্রসহ্য।
শক্যং হর্ত্তুং পাণ্ডবানাং মমত্বং তদ্বেদিতা সংযুগং তত্র গত্বা ॥৮৯॥
নমস্কৃত্বা শান্তনবায় রাজ্ঞে দ্রোণায়াথো সহপুত্রায় চৈব।
শারদ্বতায়াপ্রতিদ্বন্দ্বিনে চ যোৎস্যাম্যহং রাজ্যমভীপ্সমানঃ ॥৯০॥

## ভারতকৌমুদী

শস্ত্রাণীতি। ক্রমেরন্ প্রবিশেয়ুঃ। কৃতো দেবৈঃ। সদৈব বর্ত্তত ইতি শেষঃ ॥৮৭॥

তমিতি। তর্কয়তে আয়ত্তীকরণায়ালোচয়তে। অস্মান্ সমীক্ষ্য অস্মন্মতমপেক্ষ্য ॥৮৮॥

পরীতি। যো দুর্য্যোধনঃ, মম কৃষ্ণস্য চ কলহম্, পর্য্যাগতং স্বনীতিনৈপুণ্যেন উপস্থিতং মন্যতে, তথা পাণ্ডবানামুপরি কৃষ্ণস্য মমত্বং প্রেমাপি, সংপ্রসহ্য সম্যঙ্‌নীতিপ্রয়োগবলেনৈব হর্ত্তুং শক্যং মন্যতে, স দুর্য্যোধনস্তত্র কুরুক্ষেত্রে, সংযুগং যুদ্ধং গত্বা, তৎ আত্মনঃ কৃতকার্য্যত্বম্, বেদিতা জ্ঞাস্যতি। স ভেদোঽসম্ভব এবেতি ভাবঃ ॥৮৯॥

নম ইতি। রাজ্ঞে ধৃতরাষ্ট্রায়। শারদ্বতায় কৃপায় ॥৯০॥

## ভারতভাবদীপঃ

গতিঃ ॥৮৬—৮৭॥ কর্ষয়তে বদ্ধুং যততে ॥৮৮॥ প্রসহ্য পর্য্যাগতং হঠাৎপ্রাপ্তং মন্যতে বাঞ্ছতি, অস্মাসু মিত্রভেদং প্রার্থয়তে ইত্যর্থঃ। তেন চ পাণ্ডবানাং কৃষ্ণে মমত্বম্ অস্মদীয়ত্বং হর্ত্তুং

আর আপনার শরীরে অস্ত্র-শস্ত্র প্রবেশ করিবে না,—এইভাবে দেবতারা কৃষ্ণকে কৃতার্থ করিলেন; সুতরাং এইরূপ অপরিমেয় মহাবলশালী কৃষ্ণে সর্ব্বদাই সকল গুণ বিদ্যমান আছে ॥৮৭॥

দুরাত্মা দুর্য্যোধন সেই অসীমবীর্য্য ও অসহ্য কৃষ্ণকে জয় করিবার আশা করিতেছে এবং সর্ব্বদাই ইঁহাকে হস্তগত করিবার চেষ্টা করিতেছে; কিন্তু ইনি (কৃষ্ণ) আমাদের মতের অপেক্ষা করিয়া তাহাও সহ্য করিতেছেন ॥৮৮॥

যে দুর্য্যোধন আমার ও কৃষ্ণের মধ্যে কলহ উপস্থিত হইয়াছে বলিয়া মনে করিতেছে এবং পাণ্ডবগণের উপরে কৃষ্ণের যে মমতা আছে, তাহা হরণ করিতে পারিবে বলিয়া ধারণা করিতেছে, সে দুর্য্যোধন কুরুক্ষেত্রে যুদ্ধে যাইয়া সে বিষয়ে নিজের কৃতকার্য্যতা বুঝিতে পারিবে ॥৮৯॥

আমি রাজ্য লাভ করিবার ইচ্ছা করিয়া অপ্রতিদ্বন্দ্বী ভীষ্ম, দ্রোণ, কৃপ, অশ্বত্থামা ও ধৃতরাষ্ট্রকে নমস্কার করিয়া যুদ্ধ করিব ॥৯০॥

---

(৮৭)…কৃষ্ণশ্চ ততঃ কৃতার্থঃ—বা ব রা নি। (৮৮)…ধার্ত্তরাষ্ট্রোঽভিজেতুম্—পি

ধর্ম্মেণাপ্তং নিধনং তস্য মন্যে যো যোৎস্যতে পাণ্ডবৈঃ পাপবুদ্ধিঃ।
মিথ্যা গ্লহে নির্জ্জিতা বৈ নৃশংসৈঃ সংবৎসরান্ দ্বাদশ রাজপুত্রাঃ ॥৯১॥
বাসঃ কৃচ্ছ্রো বিহিতশ্চাপ্যরণ্যে দীর্ঘং কালঞ্চৈকমজ্ঞাতবর্ষম্।
তে হি কস্মাজ্জীবতাং পাণ্ডবানাং নন্দিষ্যন্তে ধার্ত্তরাষ্ট্রাঃ পদস্থাঃ ॥৯২॥
তে চেদস্মান্ যুধ্যমানান্ জয়েয়ুর্দেবৈর্মহেন্দ্রপ্রমুখৈঃ সহায়ৈঃ।
ধর্ম্মাদধর্ম্মশ্চরিতো গরীয়াংস্ততো ধ্রুবং নাস্তি কৃতঞ্চ সাধু ॥৯৩॥
ন চেদিদং পৌরুষং কর্ম্মবদ্ধং ন চেদস্মান্ মন্যতেঽসৌ বিশিষ্টান্।
আশংসেঽহং বাসুদেবদ্বিতীয়ো দুর্য্যোধনং সানুবন্ধং নিহন্তুম্ ॥৯৪॥

---

ভারতকৌমুদী

ধর্ম্মেণেতি। আপ্তমুপস্থিতম্। মিথ্যা গ্লহে কপটদ্যূতে। রাজপুত্রাঃ পাণ্ডবাঃ ॥৯১॥

বাস ইতি। বিহিতো যৈরিতি শেষঃ। নন্দিষ্যন্তে আনন্দমনুভবিষ্যন্তি ॥৯২॥

নন্বু যুদ্ধজয়ঃ খল্বনির্দ্দিষ্ট এবত্যাহ—ত ইতি। সাধু কৃতং সৎ কর্ম্ম ॥৯৩॥

অসৎকর্ম্মণা পরাজয় ইতি প্রবাদস্য ব্যভিচারমঙ্গীকুর্ব্বন্নাহ—নেতি। ইদং পৌরুষঞ্চেৎ, কর্ম্মবদ্ধং কর্ম্মণা নিয়মিতং ন স্যাৎ; অসৌ দুর্য্যোধনো বা চেদস্মান্ প্রবলান্ ন মন্যতে, তথাপ্যহং বাসুদেবদ্বিতীয়ঃ কৃষ্ণসহায়ঃ সন্নেব, সানুবন্ধং সানুচরং দুর্য্যোধনং নিহন্তুমাশংসে, আত্মনঃ পুরুষকারস্যাতিরেকাদিতি ভাবঃ ॥৯৪॥

ভারতভাবদীপঃ

শক্যমিতি মন্যতে, তৎ তত্র কুরুক্ষেত্রে, সংযুগং গত্বা প্রাপ্য বেদিতা জ্ঞাস্যতি ॥৮৯—৯২॥ সাধু কৃতং সৎকর্ম্ম নাস্তি নিষ্ফলত্বাৎ বৃথৈব ধর্ম্ম ইত্যর্থঃ ॥৯৩॥ ন চেদিতি। যদি কর্ম্মবদ্ধঃ পুরুষো ন স্যাৎ যদি বা বয়ং তেভ্যঃ শ্রেষ্ঠাঃ ন স্যাম তর্হি তস্যৈব জয়ো ভবিষ্যতীত্যর্থঃ ॥৯৪॥ ইদং

---

যে পাপমতি পাণ্ডবগণের সহিত যুদ্ধ করিবে, ধর্ম্মের গুণে তাহারই মৃত্যু সন্নিহিত হইয়াছে বলিয়া আমি মনে করি। কারণ, নৃশংসেরা কপটদ্যূতে জয় করিয়া রাজপুত্রগণকে (আমাদিগকে) বার বৎসর যাবৎ বনবাস করাইয়াছে ॥৯১॥

যাহারা দীর্ঘকাল কষ্টকর বনবাস এবং একবৎসর অজ্ঞাতবাস করাইয়াছে, পাণ্ডবেরা জীবিত থাকিতে সেই ধার্ত্তরাষ্ট্রেরা আপন আপন পদে থাকিয়া কি করিয়া আনন্দ অনুভব করিবে? ॥৯২॥

আমরা যুদ্ধ করিতে থাকিলে, কৌরবেরা যদি ইন্দ্রপ্রভৃতি দেবগণকে সহায় করিয়াও আমাদিগকে জয় করিতে পারে, তবে নিশ্চয়ই বুঝিব যে, ধর্ম্মাচরণ অপেক্ষা অধর্ম্মাচরণই ভাল এবং সৎকর্ম্ম বলিয়া কিছুই নাই ॥৯৩॥

পুরুষকার যদি কর্ম্মনিয়মিত নাও হয় এবং দুর্য্যোধন যদি আমাদিগকে

---

(৯১)…পাণ্ডবৈর্ধর্ম্মচারী—নি। (৯২)…তেঽহস্য কস্মাজ্জীবিতং পাণ্ডবানাং ন মৃষ্যন্তে—পি।

ন চেদিদং কর্ম্ম নরেষু বন্ধ্যং ন চেদ্ভবেৎ সুকৃতং নিষ্ফলং বা।
ইদঞ্চ তচ্চাভিসমীক্ষ্য নূনং পরাজয়ো ধার্ত্তরাষ্ট্রস্য সাধুঃ ॥৯৫॥
প্রত্যক্ষং বঃ কুরবো যদ্‌ব্রবীমি যুধ্যমানা ধার্ত্তরাষ্ট্রা ন সন্তি।
অন্যত্র যুদ্ধাৎ কুরবো যদি স্যুর্ন যুদ্ধে বৈ শেষ ইহাস্তি কশ্চিৎ ॥৯৬॥
হত্বা ত্বহং ধার্ত্তরাষ্ট্রান্ সকর্ণান্ রাজ্যং কুরূণামবজেতা সমগ্রম্।
যদ্বঃ কার্য্যং তৎ কুরুধ্বং যথাস্বমিষ্টান্ দারানাত্মভোগান্ ভজধ্বম্ ॥৯৭॥
অপ্যেবং নো ব্রাহ্মণাঃ সন্তি বৃদ্ধা বহুশ্রুতাঃ শীলবন্তঃ কুলীনাঃ।
সাংবৎসরা জ্যোতিষি চাভিযুক্তা নক্ষত্রযোগেষু চ নিশ্চয়জ্ঞাঃ ॥৯৮॥

---

ভারতকৌমুদী

সদসতোঃ কর্ম্মণোঃ সৎফলমসৎফলঞ্চ প্রায়িকমেবেত্যাহ—নেতি। ইদং পরপ্রতারণাদিকং দূষিতং কর্ম্ম চেৎ নরেষু বন্ধ্যং নিষ্ফলং ন ভবেৎ অসৎফলমেব জনয়েদিত্যর্থঃ, সুকৃতং সৎকর্ম্মাপি চ নিষ্ফলঞ্চেন্ন ভবেৎ সৎফলমেবোৎপাদয়েদিতি তাৎপর্য্যম্, তদা ইদঞ্চ দুর্য্যোধনস্য পরপ্রতারণাদিরূপং দুষ্কর্ম্ম, তচ্চ পাণ্ডবানাং সৎ কর্ম্ম, অভিবীক্ষ্য পর্য্যালোচ্যাহং নূনং ব্রবীমীতি শেষঃ, ধার্ত্তরাষ্ট্রস্য পরাজয়ঃ সাধুঃ ধ্রুব এব ॥৯৫॥

কুরুসুহৃদিশ্চ সম্বোধয়ন্নাহ—প্রত্যক্ষমিতি। হে কুরবঃ! ইদং বঃ প্রত্যক্ষং ভবিষ্যতি। ন সন্তি ন স্থাস্যন্তি। স্যুর্জীবেয়ুঃ। শেষঃ অবশিষ্টঃ ॥৯৬॥

হত্বেতি। অবজেতা অবজেষ্যামি। স্বং স্বমতিক্রম্যেতি যথাস্বম্ ॥৯৭॥

---

প্রবল বলিয়া মনে নাও করে, তথাপি আমি কৃষ্ণের সহিত মিলিত হইয়া অনুচরগণের সহিত দুর্য্যোধনকে বধ করিতে পারিব বলিয়াই আশা করি ॥৯৪॥

মানুষের দুষ্কর্ম্ম যদি নিষ্ফল না হয় এবং সৎকর্ম্মও যদি বিফল না হয়, তবে আমি দুর্য্যোধনের দুষ্কর্ম্ম এবং যুধিষ্ঠিরের সৎকর্ম্ম দেখিয়া নিশ্চয়ই বলিতেছি যে, নিশ্চয়ই দুর্য্যোধনের পরাজয় হইবে ॥৯৫॥

কৌরবগণ! আমি যাহা বলিতেছি, তাহা আপনাদের প্রত্যক্ষই হইবে, ধার্ত্তরাষ্ট্রেরা যদি যুদ্ধ করে, তবে কখনও জীবিত থাকিবে না; যুদ্ধ ভিন্ন কৌরবেরা জীবিত থাকিতে পারে বটে; কিন্তু যুদ্ধে ইহাদের কেহই অবশিষ্ট থাকিবে না ॥৯৬॥

আমি কর্ণের সহিত ধার্ত্তরাষ্ট্রগণকে সংহার করিয়া সমগ্র কুরুরাজ্য জয় করিব; অতএব তোমাদের নিজের নিজের যাহা যাহা কর্ত্তব্য আছে, তাহা তাহা ইহার মধ্যেই করিয়া লও এবং প্রিয়তমা বনিতাসম্ভোগ ও অন্যান্য বিষয় ভোগ ইহার মধ্যেই সারিয়া ফেল ॥৯৭॥

(৯৫)···কর্ম্ম নরেন্দ্র! বন্ধ্যম্—বা ব রা নি। (৯৭)···যথার্থম্—পি

উচ্চাবচং দৈবযুক্তং রহস্যং দিব্যাঃ প্রশ্না মৃগচক্রা মুহূর্ত্তাঃ।
ক্ষয়ং মহান্তং কুরুসৃঞ্জয়ানাং নিবেদয়ন্তে পাণ্ডবানাং জয়ঞ্চ ॥৯৯॥
যথাহি নো মন্যতেঽজাতশত্রুঃ সংসিদ্ধার্থো দ্বিষতাং নিগ্রহায়।
জনার্দ্দনশ্চাপ্যপরোক্ষবিদ্যো ন সংশয়ং পশ্যতি বৃষ্ণিসিংহঃ ॥১০০॥
অহং তথৈবং খলু ভাবিরূপং পশ্যামি বুদ্ধ্যা স্বয়মপ্রমত্তঃ।
দৃষ্টিশ্চ মে ন ব্যথতে পুরাণী সংযুধ্যমানা ধার্ত্তরাষ্ট্রা ন সন্তি ॥১০১॥

ভারতকৌমুদী

অপীতি। নঃ অস্মাকম্। সাংবৎসরাঃ সংবৎসরশুভাশুভগণকাঃ, জ্যোতিষি শাস্ত্রে চ অভিযুক্তা অভিনিবিষ্টাঃ, নক্ষত্রযোগেষু চ গ্রহৈঃ সহেতি শেষঃ, নিশ্চয়জ্ঞা নিশ্চয়েন শুভাশুভবিদঃ ॥৯৮॥

তে কিং কুর্ব্বন্তীত্যাহ—উচ্চেতি। উচ্চাবচং নানাবিধম্, দৈবযুক্তং দৈবসম্বন্ধি, রহস্যং শুভমশুভঞ্চ নিবেদয়ন্ত ইতি সম্বন্ধঃ। তথা দিব্যা অলৌকিকাঃ, প্রশ্নাঃ প্রশ্নার্থবক্তারঃ, মৃগচক্রা মৃগচক্রাখ্যজ্যোতিগ্রন্থবিদঃ, মুহূর্ত্তা মৌহূর্ত্তিকাস্তে গণকাঃ ॥৯৯॥

যথেতি। নঃ অস্মাকম্। অজাতশত্রুর্যুধিষ্ঠিরঃ, সংসিদ্ধার্থো নিষ্পন্নস্বস্ত্যয়নঃ, যথাহি পাণ্ডবানাং জয়ং মন্যতে। অপরোক্ষবিদ্যঃ সর্ব্বপ্রত্যক্ষকারী। সংশয়ং ন পশ্যতি পাণ্ডবানাং জয়বিষয় ইতি শেষঃ ॥১০০॥

ভারতভাবদীপঃ

রাজ্যস্যাপ্রদানম্ ইদানীন্তনম্। তচ্চ রাজ্যাৎ নিঃসারণং তদানীন্তনম্ অভিসমীক্ষ্য আলোচ্য পাপবশাৎ পরাজয় এব তস্যেত্যর্থঃ ॥৯৫—৯৮॥ দিব্যা অনাগতার্থজ্ঞাপকাঃ মৃগচক্রাঃ চক্রাণি সর্ব্বতোভদ্রাদীনি শৈবাগমপ্রসিদ্ধানি মৃগয়ন্তে কিং নক্ষত্রং কেন গ্রহেণ বিদ্ধমিতি বিচারয়ন্তি সদসৎফলকথনার্থং তে চক্রমৃগাঃ, পূর্ব্বনিপাত আর্ষঃ। মৃগাণি মাগিতানি চক্রাণি যৈস্তে ইতি বা ॥৯৯॥ সংশয়ং যুদ্ধে জয়পরাজয়বিষয়ে ন পশ্যতি যতঃ অপরোক্ষবিদ্যঃ দিব্যদৃষ্ট্যাঽতীতানাগ-

---

বহুশাস্ত্রজ্ঞ, সচ্চরিত্র, সৎকুলোৎপন্ন, সংবৎসরের শুভাশুভগণনাভিজ্ঞ, জ্যোতিষশাস্ত্রজ্ঞ এবং নিশ্চিতভাবে গ্রহনক্ষত্রের যোগফলজ্ঞ এমন অনেক বৃদ্ধ ব্রাহ্মণ আমাদের আছেন ॥৯৮॥

তাঁহারা নানাবিধ দৈবসম্বন্ধী রহস্য বলিতে পারেন। সেই অলৌকিক প্রশ্নার্থবক্তা ও মৃগচক্রগ্রন্থাভিজ্ঞ জ্যোতিষিকেরা জানাইয়াছেন যে, কৌরব ও সৃঞ্জয়গণের গুরুতর ক্ষয় এবং পাণ্ডবগণের জয় হইবে ॥৯৯॥

তা'র পর, মহারাজ যুধিষ্ঠির শত্রুদমনের জন্য স্বস্ত্যয়ন করিয়া যেমন আমাদের জয় হইবে বলিয়া মনে করিতেছেন, তেমন সর্ব্বপ্রত্যক্ষকারী বৃষ্ণিবংশশ্রেষ্ঠ কৃষ্ণও আমাদের জয়ের বিষয়ে কোন সংশয় দেখিতেছেন না ॥১০০॥

---

(১০০)...অপরোক্ষবিদ্যা—পি

অনালব্ধং জৃম্ভতি গাণ্ডিবং ধনুরনাহতা কম্পতি মে ধনুর্জ্যা।
বাণাশ্চ মে তূণমুখাদ্বিসৃত্য মুহুর্মুহুর্গন্তুমুশন্তি চৈব ॥১০২॥
খড়্গঃ কোষান্নিঃসরতি প্রসন্নো হিত্বেব জীর্ণামুরগস্ত্বচং স্বাম্।
ধ্বজে বাচো রৌদ্ররূপা ভবন্তি কদা রথো যোক্ষ্যতে তে কিরীটিন্! ॥১০৩॥
গোমায়ুসংঘাশ্চ নদন্তি রাত্রৌ রক্ষাংস্যথো নিষ্পতন্ত্যন্তরিক্ষাৎ।
মৃগাঃ শৃগালাঃ শিতিকণ্ঠাশ্চ কাকা গৃধ্রা বকাশ্চৈব তরক্ষবশ্চ ॥১০৪॥
সুবর্ণপত্রাশ্চ পতন্তি পশ্চাদ্দৃষ্ট্বা রথং শ্বেতহয়প্রযুক্তম্।
অহং হ্যেকঃ পার্থিবান্ সর্ব্বযোধান্ শরান্ বর্ষন্ মৃত্যুলোকং নয়েয়ম্ ॥১০৫॥

ভাবতকৌমুদী

অহমিতি। এনং পাণ্ডবানাং জয়ম্। অপ্রমত্তঃ সাবধানঃ। দৃষ্টিঃ সম্ভাবনাশক্তিঃ, ন ব্যথতে ভ্রমাদিনা প্রতিহতা ন ভবতি, পুবাণী চিরন্তনী। ন সন্তি ন জীবিষ্যন্তি ॥১০১॥

অনেতি। গাণ্ডিবং ধনুঃ, অনালব্ধম্ অস্পৃষ্টমপি, জৃম্ভতি বিস্ফারং যাতীব তস্য ধনুষো জ্যা গুণঃ অনাহতা অনাকৃষ্টাপি, কম্পতি স্পন্দত ইব, তথা মে বাণাশ্চ তূণমুখাৎ, মুহুর্মুহুর্বিসৃত্য নির্গত্য, গন্তুম, উশন্তি ইচ্ছন্তীব ॥১০২॥

খড়্গ ইতি। প্রসন্নো নির্ম্মলঃ। কা বাচ ইত্যাহ—কদেতি ॥১০৩॥

গোমেতি। গোমায়ুসংঘাঃ শৃগালসমূহাঃ। শিতিকণ্ঠা ময়ূরাঃ। তরক্ষবো ব্যাঘ্রবিশেষাশ্চ, নিষ্পতন্তি রথং প্রতীতি শেষঃ, মাংসবুভুক্ষয়েতি ভাবঃ ॥১০৪॥

সুবর্ণেতি। সুবর্ণপত্রাঃ স্বর্ণপক্ষাঃ পক্ষিণশ্চ। হি যস্মাৎ ॥১০৫॥

---

আমি নিজেও অবহিত হইয়া বুদ্ধিদ্বারা আমাদেরই ভাবী জয় দেখিতেছি। আমার চিরন্তন সম্ভাবনাশক্তি কোনরূপে প্রতিহত হয় নাই। (তাহাতেই বলিতেছি যে,) ধার্ত্তরাষ্ট্রেরা যুদ্ধ করিলে জীবিত থাকিবে না ॥১০১॥

স্পর্শ না করিলেও গাণ্ডিবধনু যেন বিস্ফারিত হয়, আকর্ষণ না করিলেও সেই ধনুর গুণ যেন কাঁপিতে থাকে এবং আমার বাণগুলি যেন বার বার তূণ হইতে নির্গত হইয়া গমন করিবার ইচ্ছা করে ॥১০২॥

সর্প যেমন নিজের জীর্ণ চর্ম্ম পরিত্যাগ করিয়া নির্গত হয়, সেইরূপ আমার নির্ম্মল তরবারি যেন কোষ হইতে নির্গত হইতে থাকে এবং ধ্বজের উপরে যেন এইরূপ ভয়ঙ্কর বাক্য উচ্চারিত হয় যে, 'অর্জ্জুন! কখন তোমার রথ যুদ্ধের জন্য যোজিত হইবে?' ॥১০৩॥

রাত্রিতে শৃগালসমূহ রব করে, রাক্ষসেরা যেন আকাশ হইতে নিপতিত হয় এবং মৃগ, শৃগাল, ময়ূর, কাক, গৃধ্র, বক ও ক্ষুদ্র ব্যাঘ্র সকল রথের নিকট দিয়া ছুটাছুটি করে ॥১০৪॥

সমাদদানঃ পৃথগস্ত্রমার্গান্ যথাগ্নিরিদ্ধো গহনং নিদাঘে।
স্থূণাকর্ণং পাশুপতং মহাস্ত্রং ব্রাহ্মঞ্চাস্ত্রং যচ্চ শক্রোঽপ্যদান্মে ॥১০৬॥
বধে বৃতো বেগবতঃ প্রমুঞ্চন্ নাহং প্রজাঃ কিঞ্চিদিহাবশিষ্যে।
শান্তিং লপ্স্যে পরমো হ্যেষ ভাবঃ স্থিরো মম ব্রূহি গাবল্গনে! তান্ ॥১০৭॥
(যুগ্মকম্)

যে বৈ ন জয্যাঃ সমরে সূত! লব্ধা দেবানপীন্দ্রপ্রমুখান্ সহায়ান্।
তৈর্মন্যতে কলহং সংপ্রসহ্য স ধার্ত্তরাষ্ট্রঃ পশ্যত মোহমস্য ॥১০৮॥

---

## ভারতকৌমুদী

সমিতি। হে গাবল্গনে! গবল্গনপুত্র! সঞ্জয়! নিদাঘে গ্রীষ্মকালে, ইদ্ধঃ প্রজ্বলিতঃ, অগ্নিঃ, গহনং বনম, সমাদদানো গৃহ্ণন্, যথা কিঞ্চিদপি ন অবশাস্তি, তথা বধে শক্রসংহারে, যুধিষ্ঠিরেণ বৃতঃ অহম্, পৃথক্ পৃথক্ অস্ত্রমার্গান্ অস্ত্রক্ষেপপথান্, সমাদদানঃ সন্, মহাস্ত্রং স্থূণাকর্ণং পাশুপতং ব্রাহ্মমস্ত্রঞ্চ, যচ্চ শক্রোঽপি মে অদাৎ, বেগবতস্তানস্ত্রসমূহান্ প্রমুঞ্চন্, ইহ যুদ্ধে, প্রজা যোদ্ধ-লোকান্ সংহরন্নিতি শেষঃ, কিঞ্চিদপি ন অবশিষ্যে অবশাসিষ্যামি। ততশ্চ শান্তিং লপ্স্যে। মম এষ পরমঃ স্থিরশ্চ ভাবঃ অভিপ্রায়ঃ। ইতি তান্ দুর্য্যোধনাদীন্ ব্রূহি ॥১০৬—১০৭॥

## ভারতভাবদীপঃ

তাদিকং পশ্যন্ ॥১০০॥ পুরাণী যোগপ্রভাববতী ন ব্যথতে ন তিরস্কৃতা ॥১০১—১০৬॥ বধে ধৃতঃ বধার্থং সজ্জঃ বেগবতঃ বাণান্ ॥১০৭॥ বিজয়ঃ কর্ম্ম যেষাং তে বৈজয্যাঃ দেবানপি লব্ধা বিজয়বত এবেত্যর্থঃ ॥১০৮—১০৯॥

ইতি শ্রীমহাভারতে উদ্‌যোগপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে অষ্টচত্বারিংশোঽধ্যায়ঃ ॥৪৮॥

---

আর স্বর্ণপক্ষ পক্ষী সকল শ্বেতাশ্বযুক্ত আমার রথ দেখিয়া তাহার পিছনে ধাবিত হয়। কারণ, আমি একাকীই বাণবর্ষণ করিয়া সকল রাজাকে ও যোদ্ধাদিগকে যমলোকে প্রেরণ করিতে পারি ॥১০৫॥

গ্রীষ্মকালে প্রজ্বলিত অগ্নি যেমন বনে সংলগ্ন হইয়া তাহার কিছুই অবশিষ্ট রাখে না, আমিও তেমন যুধিষ্ঠিরকর্তৃক শক্রসংহারে বৃত হইয়া, পৃথক্ পৃথক্ অস্ত্র-নিক্ষেপের পথ অবলম্বন করিয়া, মহাস্ত্র স্থূণাকর্ণ, পাশুপত, ব্রাহ্মাস্ত্র এবং ইন্দ্র আমাকে যে অস্ত্র দান করিয়াছেন, সেই বেগবান্ অস্ত্র সকল নিক্ষেপ করতঃ শক্র সংহার করিতে থাকিয়া এই যুদ্ধে কাহাকেও অবশিষ্ট রাখিব না; তাহার পরে শান্তিলাভ করিব—ইহাই আমার ধ্রুব ও স্থির সঙ্কল্প। সঞ্জয়! তুমি দুর্য্যোধন-প্রভৃতিকে এই কথগুলি বলিও ॥১০৬—১০৭॥

---

(১০৭) বধে ধৃতঃ—বা ব রা নি। (১০৮) যে বৈজয্যাঃ…প্রমুখান্ সমেতান্—বা ব রা নি।

বৃদ্ধো ভীষ্মঃ শান্তনবঃ কৃপশ্চ দ্রোণঃ সপুত্রো বিদুরশ্চ ধীমান্।
এতে সর্ব্বে যদ্বদন্তে তদস্তু আয়ুষ্মন্তঃ কুরবঃ সন্তু সর্ব্বে ॥১০৯॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামুদ্‌যোগপর্ব্বণি যানসন্ধৌ অর্জ্জুনবাক্যনিবেদনে অষ্টচত্বারিংশোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

## উনপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ।

—:*:—

বৈশম্পায়ন উবাচ।

সমবেতেষু সর্ব্বেষু তেষু রাজসু ভারত !।
দুর্য্যোধনমিদনং বাক্যং ভীষ্মঃ শান্তনবোঽব্রবীৎ ॥১॥
বৃহস্পতিশ্চোশনা চ ব্রহ্মাণং পর্য্যুপস্থিতৌ।
মরুতশ্চ সহেন্দ্রেণ বসবশ্চাগ্নিনা সহ ॥২॥

---

ভারতকৌমুদী

য ইতি। যে পাণ্ডবাঃ, জয্যা জেতুং শক্যাঃ। মন্যতে ইচ্ছতি, সংপ্রসহ্য সম্যগ্‌ বলেন। অস্য ধার্ত্তরাষ্ট্রস্য। অস্মিন্ যুদ্ধে ধার্ত্তরাষ্ট্রাণাং ধ্বংস এব ভাবীতি ভাবঃ ॥১০৮॥

তর্হি কিং যুদ্ধ এব তব মতির্ন সন্ধাবিত্যাহ—বৃদ্ধ ইতি। পুত্রেণ অশ্বত্থাম্না সহেতি সপুত্রঃ। আয়ুষ্মন্তঃ সন্ধিনা দীর্ঘায়ুঃশালিনঃ ॥১০৯॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামুদ্‌যোগপর্ব্বণি যানসন্ধৌ অষ্টচত্বারিংশোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

সমিতি। শান্তনবপদং ভীষ্মান্তরব্যাবৃত্ত্যর্থম্ ॥১॥

---

সঞ্জয়! রাজারা ইন্দ্রপ্রভৃতি দেবগণকে সহায় করিয়াও যাঁহাদিগকে জয় করিতে সমর্থ হন না, দুর্য্যোধন সেই পাণ্ডবগণের সহিতই বলের প্রভাবে যুদ্ধ করিবার ইচ্ছা করিতেছে। তোমরা উহার মোহটা দেখ ॥১০৮॥

সে যাহা হউক; শান্তনুনন্দন বৃদ্ধ ভীষ্ম, কৃপ, দ্রোণ, অশ্বত্থামা ও বুদ্ধিমান্ বিদুর—ইঁহারা সকলে যাহা বলেন, তাহাই হউক; কৌরবেরা সকলে দীর্ঘায়ু হউন" ॥১০৯॥

-:*:—

বৈশম্পায়ন কহিলেন—ভরতনন্দন জনমেজয়! শান্তনুনন্দন ভীষ্ম সেই সমবেত সকল রাজাদের মধ্যে দুর্য্যোধনের প্রতি এই কথা বলিলেন—॥১॥

আদিত্যাশ্চৈব সাধ্যাশ্চ যে চ সপ্তর্ষয়ো দিবি।
বিশ্বাবসুশ্চ গন্ধর্ব্বঃ শুভাশ্চাপ্সরসাং গণাঃ ॥৩॥
নমস্কৃত্যোপজগ্মুস্তে লোকবৃদ্ধং পিতামহম্।
পরিবার্য্য চ বিশ্বেশং পর্য্যাসত দিবৌকসঃ ॥৪॥ (যুগ্মকম্)
তেষাং মনশ্চ তেজশ্চাপ্যাদদানাবিবৌজসা।
পূর্ব্বদেবৌ ব্যতিক্রান্তৌ নরনারায়ণাবৃষী ॥৫॥
বৃহস্পতিস্তু পপ্রচ্ছ ব্রহ্মাণং কাবিমাবিতি।
ভবন্তং নোপতিষ্ঠেতে তৌ নঃ শংস পিতামহ! ॥৬॥

ব্রহ্মোবাচ।

যাবেতৌ পৃথিবীং দ্যাঞ্চ ভাসয়ন্তৌ তপস্বিনৌ।
জ্বলন্তৌ রোচমানৌ চ ব্যাপ্যাতীতৌ মহাবলৌ ॥৭॥

---

ভারতকৌমুদী

বৃহস্পতিরিতি। উশনা শুক্রঃ। পরি লক্ষ্যীকৃত্য। মরুতো দেবাঃ ॥২॥
আদিত্যা ইতি। দিবি বর্ত্তন্ত ইতি শেষঃ। পর্য্যাসত উপাবিশন্ ॥৩—৪॥
তেষামিতি। ওজসা কান্ত্যা তেজসা চ। পূর্ব্বদেবৌ প্রাচীনৌ দেবৌ ॥৫॥
বৃহস্পতিরিতি। নোপতিষ্ঠেতে নোপাসাতে। শংস ব্রূহি ॥৬॥

"একদা বৃহস্পতি, শুক্র, ইন্দ্রের সহিত অপর দেবগণ এবং অগ্নির সহিত বসুগণ ব্রহ্মার নিকট উপস্থিত হইলেন ॥২॥

আর আদিত্যগণ, সাধ্যগণ, গগনচারী সপ্তর্ষিগণ, গন্ধর্ব্ব বিশ্বাবসু এবং মনোহরমূর্ত্তি অপ্সরোগণ—এই সকল দেবতারা ব্রহ্মার নিকট উপস্থিত হইলেন ; ক্রমে তাঁহারা লোকবৃদ্ধ ও বিশ্বনিয়ন্তা ব্রহ্মাকে নমস্কার করিয়া তাঁহাকে পরিবেষ্টনপূর্ব্বক উপবেশন করিলেন ॥৩—৪॥

এই সময়ে দেবগণ অপেক্ষাও প্রাচীন নর ও নারায়ণ ঋষি আপন আপন কান্তি ও তেজে তাঁহাদের মন ও তেজ আকর্ষণ করতই যেন সেই স্থান দিয়া চলিয়া গেলেন ॥৫॥

তখন বৃহস্পতি ব্রহ্মার নিকট জিজ্ঞাসা করিলেন—"পিতামহ! ইঁহারা কাঁহারা? ইঁহারা ত আপনাকেও নমস্কার করিলেন না! ; সুতরাং আপনি আমাদের নিকট ইঁহাদের বিষয় বলুন" ॥৬॥

ব্রহ্মা বলিলেন—"তেজের প্রভাবে উজ্জ্বল, কান্তির গুণে স্পৃহণীয় এবং মহাবলশালী এই যে দুই জন তপস্বী ভূতল ও আকাশতল আলোকিত করিয়া আমাদিগকে অতিক্রমপূর্ব্বক চলিয়া গেলেন, ইঁহারা নর ও নারায়ণ ঋষি।

নরনারায়ণাবেতৌ লোকাল্লোকং সমাস্থিতৌ।
ঊর্জ্জিতৌ স্বেন তপসা মহাসত্ত্বপরাক্রমৌ ॥৮॥ (যুগ্মকম্)
এতৌ হি কর্ম্মণা লোকং নন্দয়ামাসতুর্ধ্রুবম্।
অসুরাণাং বিনাশায় দেবগন্ধর্ব্বপূজিতৌ ॥৯॥

বৈশম্পায়ন উবাচ।

জগাম শক্রস্তচ্ছ্রুত্বা যত্র তৌ তেপতুস্তপঃ।
সার্দ্ধং দেবগণৈঃ সর্ব্বৈর্বৃহস্পতিপুরোগমৈঃ ॥১০॥
তদা দেবাসুরে যুদ্ধে ভয়ে জাতে দিবৌকসাম্।
অযাচত মহাত্মানৌ নরনারায়ণৌ বরম্ ॥১১॥
তাবব্রূতাং বৃণীষ্বেতি তদা ভরতসত্তম!।
অথৈতাবব্রবীচ্ছক্রঃ সাহ্যং নঃ ক্রিয়তামিতি ॥১২॥

ভারতকৌমুদী

যাবিতি। জ্বলন্তৌ তেজসা, রোচমানৌ কান্ত্যা, ব্যাপ্য অস্মানতিক্রম্য, অতীতৌ প্রস্থিতৌ লোকান্মর্ত্ত্যাৎ, লোকং ব্রহ্মলোকম্, সমাস্থিতৌ সমাগতৌ। সত্ত্বং বুদ্ধিঃ ॥৭—৮॥

এতাবিতি। অসুরাণাং বিনাশায় কর্ম্মণেতি সম্বন্ধঃ। লোকং জগৎ ॥৯॥

জগামেতি। তৌ নরনারায়ণৌ, তেপতুশ্চক্রতুঃ ॥১০॥

তদেতি। অযাচত শক্র ইত্যনুবৃত্তিঃ। যাচিদ্বিকর্ম্মকঃ ॥১১॥

তাবিতি। সাহ্যং সাহায্যমিত্যর্থে রূঢ়মিতি প্রাগপি বহুশ উক্তম্ ॥১২॥

---

আপন আপন তপস্যার তেজে তেজস্বী, অসাধারণ বুদ্ধিমান্ ও মহাপরাক্রমশালী এই ঋষিরা মর্ত্ত্যলোক হইতে ব্রহ্মলোকে আসিয়াছেন ॥৭—৮॥

দেব-গন্ধর্ব্ব-পূজিত এই ঋষিরা অসুরবিনাশোপযোগী কার্য্যদ্বারা পূর্ব্বেও জগৎকে আনন্দিত করিয়াছিলেন" ॥৯॥

বৈশম্পায়ন বলিলেন—দেবরাজ সেই কথা শুনিয়া বৃহস্পতিপ্রভৃতি সকল দেবগণের সহিত মিলিত হইয়া—যেখানে সেই নর ও নারায়ণ ঋষি তপস্যা করিতে-ছিলেন, সেইখানে গমন করিলেন ॥১০॥

তৎকালে দেবাসুরের যুদ্ধ চলিতেছিল এবং তাহাতে দেবতাদের ভয় জন্মিয়া-ছিল; তাই দেবরাজ মহাত্মা নর ও নারায়ণ ঋষির নিকট বর প্রার্থনা করিলেন ॥১১॥

ভরতশ্রেষ্ঠ! তখন নর ও নারায়ণ ঋষি বলিলেন—"আপনি বর গ্রহণ

---

(৯) পূর্ব্বার্দ্ধাৎ পরম্ 'দ্বিধাভূতৌ মহাপ্রাজ্ঞৌ বিদ্ধি ব্রহ্মন্! পরন্তপৌ' ইত্যর্দ্ধমধিকম্—বা ব য়া নি।

ততস্তে শক্রমব্রূতাং করিষ্যাবো যদিচ্ছসি।
তাভ্যাঞ্চ সহিতঃ শক্রো বিজিগ্যে দৈত্যদানবান্ ॥১৩॥
নর ইন্দ্রস্য সংগ্রামে হত্বা শত্রূন্ পরন্তপঃ।
পৌলোমান্ কালকঞ্জাংশ্চ সহস্রাণি শতানি চ ॥১৪॥
এষ ভ্রান্তে রথে তিষ্ঠন্ ভল্লেনাপাহরচ্ছিরঃ।
জম্ভস্য গ্রসমানস্য তদা হ্যর্জ্জুন আহবে ॥১৫॥ (যুগ্মকম্)
এষ পারে সমুদ্রস্য হিরণ্যপুরমারুজৎ।
হত্বা ষষ্টিং সহস্রাণি নিবাতকবচান্ রণে ॥১৬॥
এষ দেবান্ সহেন্দ্রেণ জিত্বা পরপুরঞ্জয়ঃ।
অতর্পয়ন্মহাবাহুরর্জ্জুনো জাতবেদসম্ ॥১৭॥

---

ভারতকৌমুদী

তত ইতি। তৌ নরনারায়ণৌ। তাভ্যাং নরনারায়ণাভ্যাম্ ॥১৩॥

নর ইতি। এষ নরো নররূপী অর্জ্জুন ইতি সম্বন্ধঃ। ভ্রান্তে ঘূর্ণমানে। অপাহরৎ অচ্ছিনৎ। জম্ভস্য তদাখ্যস্য অসুরস্য, গ্রসমানস্য স্বগ্রাসোদ্যতস্য ॥১৪—১৫॥

এষ ইতি। হিরণ্যপুরং তদাখ্যমসুরনগরম্, আরুজৎ ব্যধ্বংসয়ৎ ॥১৬॥

এষ ইতি। অতর্পয়ৎ সমতোষয়ৎ। জাতবেদসমগ্নিং খাণ্ডবদাহেন ॥১৭॥

ভারতভাবদীপঃ

সমবেতেষ্বিতি ॥১-৩॥ পর্য্যাসত পরিবার্য্য তস্থুঃ ॥৪—৭॥ লোকাৎ মানুষাৎ, লোকং বাহ্যম্ ॥৮—১০॥ অযাচত ইন্দ্রঃ ॥১১॥ সাহং সাহায্যম্ ॥১২—১৪॥ ভ্রান্তে অস্থিরেঽপি রথে

করুন"। তাহার পর ইন্দ্র তাঁহাদিগকে বলিলেন—"আপনারা এই যুদ্ধে আমাদের সাহায্য করুন" ॥১২॥

তখন তাঁহারা ইন্দ্রকে বলিলেন—"আপনি যাহা ইচ্ছা করিতেছেন, আমরা তাহা করিব"। তাহার পর ইন্দ্র তাঁহাদের সহিত মিলিত হইয়া দৈত্য ও দানবগণকে জয় করিলেন ॥১৩॥

নরাবতার পরন্তপ এই অর্জ্জুন ইন্দ্রের সেই যুদ্ধে শত শত ও সহস্র সহস্র পৌলোমবংশীয় ও কালকঞ্জবংশীয় শত্রুকে বধ করিয়া, সমরাঙ্গনে ঘূর্ণমান রথে থাকিয়া ভল্ল অস্ত্রদ্বারা গ্রাসোদ্যত জম্ভাসুরের মস্তকচ্ছেদন করিয়াছিলেন ॥১৪—১৫॥

এই অর্জ্জুন সমুদ্রপারে যুদ্ধে ষষ্টি সহস্র নিবাতকবচনামক অসুর বধ করিয়া হিরণ্যপুর ধ্বংস করিয়াছিলেন ॥১৬॥

(১৪)···কালখঞ্জাংশ্চ—বা ব রা নি। (১৫) এষ চারিরথে তিষ্ঠন্···অর্জ্জুনমাহবে—পি।

নারায়ণস্তথৈবাত্র ভূয়সোঽন্যান্ জঘান হ।
এবমেতৌ মহাবীর্য্যৌ তৌ পশ্যত সমাগতৌ ॥১৮॥
বাসুদেবার্জ্জুনৌ বীরৌ সমবেতৌ মহারথৌ।
নরনারায়ণৌ দেবৌ পূর্ব্বদেবাবিতি শ্রুতিঃ ॥১৯॥
অজেয়ৌ মানুষে লোকে সেন্দ্রৈরপি সুরাসুরৈঃ।
এষ নারায়ণঃ কৃষ্ণঃ ফাল্গুনশ্চ নরঃ স্মৃতঃ।
নারায়ণো নরশ্চৈব সত্ত্বমেকং দ্বিধা কৃতম্ ॥২০॥
এতৌ হি কর্ম্মণা লোকানশ্নুবাতেঽক্ষয়ান্ ধ্রুবান্।
তত্র-তত্রৈব জায়েতে যুদ্ধকালে পুনঃ পুনঃ ॥২১॥
তস্মাৎ কর্ম্মৈব কর্ত্তব্যমিতি হোবাচ নারদঃ।
এতদ্ধি সর্ব্বমাচষ্ট বৃষ্ণিচক্রস্য বেদবিৎ ॥২২॥

---

ভারতকৌমুদী

নারেতি। অত্র খাণ্ডবদাহে, ভূয়সো বহুতরান্। সমাগতৌ ভুবি অবতীর্ণৌ ॥১৮॥
বাস্বিতি। পূর্ব্বদেবৌ প্রাচীনৌ দেবৌ, শ্রুতির্মুনীনাং মুখাদস্মাকং শ্রবণমাস্তে ॥১৯॥
অজেয়াবিতি। ফাল্গুনঃ অর্জ্জুনশ্চ। সত্ত্বং শরীরদ্রব্যম্। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২০॥
এতাবিতি। কর্ম্মণা তপসা তপস্তেজসেত্যর্থঃ, অশ্নুবাতে ব্যাপ্নুতঃ ॥২১॥

ভারতভাবদীপঃ

লক্ষ্যাৎ ন ব্যপৈতীত্যাশ্চর্য্যম্ ॥১৫॥ আরুজৎ পীড়িতবান্ ॥১৬—১৭॥ ভূয়সো বহূন্ ॥১৮—১৯॥ স্বত্বং বুদ্ধিসত্ত্বম্, এক এব দেবো যোগপ্রভাবাদ্রূপদ্বয়েন বর্ত্ততে ইত্যর্থঃ ॥২০॥ অশ্নুবাতে ব্যাপ্নুতঃ ॥২১॥ কর্ম্ম যুদ্ধং কর্ত্তব্যং তয়োরিতি শেষঃ। আচষ্ট আখ্যাতবান্ নারদ এব

---

মহাবাহু ও শত্রুনগরবিজয়ী এই অর্জ্জুনই খাণ্ডবদাহের সময়ে ইন্দ্রের সহিত দেবগণকে জয় করিয়া অগ্নিকে সন্তুষ্ট করিয়াছিলেন ॥১৭॥

এবং নারায়ণমূর্ত্তি কৃষ্ণও সেই যুদ্ধে অন্য বহুতর প্রাণীকে বধ করিয়াছিলেন। সেই মহাবীর নর ও নারায়ণই এইভাবে অবতীর্ণ হইয়াছেন, তোমরা দেখ ॥১৮॥

আমাদের শুনা আছে যে, সেই প্রাচীন দেবতা নর ও নারায়ণ, মহাবীর ও মহারথ অর্জ্জুন ও কৃষ্ণরূপে আসিয়া মিলিত হইয়াছেন ॥১৯॥

ইঁহারা মনুষ্যলোকে ইন্দ্রের সহিত সকল সুরাসুরগণেরও অজেয়। এই কৃষ্ণই সেই নারায়ণ এবং এই অর্জ্জুনই সেই নর। ইঁহারা একটী শরীরকেই দুইভাগে বিভক্ত করিয়াছেন ॥২০॥

ইঁহারা তপস্যার তেজে অক্ষয় ধ্রুবলোক ব্যাপ্ত করেন এবং যুদ্ধের সময়ে সেই সেই স্থানে বার বার জন্ম গ্রহণ করিয়া থাকেন ॥২১॥

অতএব দুষ্টদমনদ্বারা শিষ্টপালন করাই ইঁহাদের কার্য্য; এই কথা নারদ

শঙ্খচক্রগদাহস্তং যদা দ্রক্ষ্যসি কেশবম্ ।
পর্য্যাদদানং চাস্ত্রাণি ভীমধন্বানমর্জ্জুনম্ ॥২৩॥
সনাতনৌ মহাত্মানৌ কৃষ্ণাবেকরথে স্থিতৌ ।
দুর্য্যোধন ! তদা তাত ! স্মর্ত্তাসি বচনং মম ॥২৪॥
নো চেদয়মভাবঃ স্যাৎ কুরূণাং প্রত্যুপস্থিতঃ ।
অর্থাচ্চ তাত ! ধর্ম্মাচ্চ তব বুদ্ধিরুপপ্লুতা ॥২৫॥ (বিশেষকম্)
ন চেদ্‌গ্রহীষ্যসে বাক্যং শ্রোতাসি সুবহূন্ হতান্ ।
তবৈব হি মতং সর্ব্বে কুরবঃ পর্য্যুপাসতে ॥২৬॥
ত্রয়াণামেব চ মতং তত্ত্বমেকোঽনুমন্যসে ।
রামেণ চৈব শপ্তস্য কর্ণস্য ভরতর্ষভ ! ॥২৭॥
দুর্জ্জাতেঃ সূতপুত্রস্য শকুনেঃ সৌবলস্য চ ।
তথা ক্ষুদ্রস্য পাপস্য ভ্রাতুর্দুঃশাসনস্য চ ॥২৮॥ (যুগ্মকম্)

---

ভারতকৌমুদী

তস্মাদিতি। কর্ম্মৈব দুষ্টনিগ্রহেণ শিষ্টপালনকার্য্যমেব, কর্ত্তব্যমাভ্যাং করণীয়ম্। বৃষ্ণিচক্রস্য বৃষ্ণিবংশসমূহস্য সমীপে, বেদবিন্নারদঃ ॥২২॥

শঙ্খেতি। পর্য্যাদদানং গৃহ্ণন্তম্। কৃষ্ণৌ কৃষ্ণার্জ্জুনৌ। অভাবো ধ্বংসঃ। আদাবেব যদি তব ধ্বংসো ন স্যাত্তদা স্মর্ত্তাসি স্মরিষ্যসীত্যর্থঃ। উপপ্লুতা চ্যুতা ॥২৩—২৫॥

নেতি। বাক্যং মদ্বচনম্। শ্রোতাসি শ্রোষ্যসি। পর্য্যুপাসতে আশ্রয়ন্তি ॥২৬॥

ত্রয়াণামিতি। একত্বমেব, তৎ দুষ্টং মতম্, অনুমন্যসে অঙ্গীকরোষি। দুর্জ্জাতের্নিকৃষ্টজাতেঃ সূতপুত্রস্য কর্ণস্যেতি সম্বন্ধঃ ॥২৭—২৮॥

---

বলিয়াছেন এবং এই সকল বিষয় বৃষ্ণিবংশীয়দের নিকট সেই বেদবিৎ নারদই বলিয়াছিলেন ॥২২॥

বৎস দুর্য্যোধন! যদি সকল কৌরবেরই ধ্বংস না হয় (আগেই যদি তোমার মৃত্যু না হয়), তবে তুমি যখন দেখিবে—কৃষ্ণ শঙ্খ, চক্র ও গদা ধারণ করিয়াছেন এবং ভীমধন্বা অর্জ্জুনও অনবরত অস্ত্র গ্রহণ করিতেছেন, আর ঐ দুই সনাতন মহাত্মা একরথে রহিয়াছেন, তখন আমার এই কথাগুলি স্মরণ করিবে। বৎস! ধর্ম্ম ও অর্থ হইতে তোমার বুদ্ধি ভ্রষ্ট হইয়াছে ॥২৩—২৫॥

তুমি যদি আমার বাক্য গ্রাহ্য না কর, তবে বহুতর লোকই নিহত হইয়াছে বলিয়া শুনিতে পাইবে। কারণ, কৌরবেরা সকলে তোমার মতেরই অনুসরণ করিয়া থাকেন ॥২৬॥

ভরতশ্রেষ্ঠ! পরশুরামকর্ত্তৃক অভিশপ্ত নিকৃষ্টজাতি সূতপুত্র কর্ণ, সুবলপুত্র

কর্ণ উবাচ।

নৈবমায়ুষ্মতা বাচ্যং যন্মামাত্থ পিতামহ !।
ক্ষত্রধর্ম্মে স্থিতো হ্যস্মি স্বধর্ম্মাদনপেয়িবান্।
কিঞ্চান্যন্ময়ি দুর্ব্বৃত্তং যেন মাং পরিগর্হসে ॥২৯॥
ন হি মে বৃজিনং কিঞ্চিদ্ধার্ত্তরাষ্ট্রা বিদুঃ ক্বচিৎ।
নাচরং বৃজিনং কিঞ্চিদ্ধার্ত্তরাষ্ট্রস্য নিত্যশঃ ॥৩০॥
অহং হি পাণ্ডবান্ সর্ব্বান্ হনিষ্যামি রণে স্থিতান্।
প্রাগ্বিরুদ্ধৈঃ শমং সদ্ভিঃ কথং বা ক্রিয়তে পুনঃ ॥৩১॥
রাজ্ঞো হি ধৃতরাষ্ট্রস্য সর্ব্বং কার্য্যং প্রিয়ং ময়া।
তথা দুর্য্যোধনস্যাপি স হি রাজ্যে সমাহিতঃ ॥৩২॥

ভারতকৌমুদী

নেতি। আয়ুষ্মতা দীর্ঘায়ুঃশালিনা বৃদ্ধেনেত্যর্থঃ। অনপেয়িবান্ অভ্রষ্টঃ। দুর্ব্বৃত্তং দুশ্চরিত্রং পশ্যসীতি শেষঃ। ষট্পাদোঽয়ং শ্লোকঃ ॥২৯॥

নেতি। বৃজিনং পাপম্। বৃজিনম্ অনিষ্টম্, ধার্ত্তরাষ্ট্রস্য ধৃতরাষ্ট্রপুত্রগণস্য ॥৩০॥

অহমিতি। সন্ধৌ তব কা ক্ষতিরিত্যাহ—প্রাগিতি। প্রাগ্বিরুদ্ধৈঃ পূর্ব্বং কৃতবিরোধৈ-জনৈঃ সহ, কথং বা সদ্ভিঃ পুনঃ শমং সন্ধিঃ ক্রিয়তে। শমমিত্যার্ষং ক্লীবত্বম্ ॥৩১॥

রাজ্ঞ ইতি। সমাহিতঃ সর্ব্বৈঃ স্থাপিতঃ। রাজ্ঞ এব ময়া প্রিয়ং কার্য্যং ন পুনস্তব ॥৩২॥

শকুনি এবং ক্ষুদ্রাশয় ও পাপমতি ভ্রাতা দুঃশাসন—এই তিন জনের দুষ্ট মতগুলিকে এক তুমিই অনুমোদন করিয়া থাক” ॥২৭—২৮॥

কর্ণ বলিলেন—“পিতামহ ! আপনি বৃদ্ধ হইয়াছেন, তাহাতে আপনি আমাকে যে রূপ বলিলেন, এরূপ বলা আপনার উচিত নহে। আর আপনি আমার অন্য কি দুর্ব্যবহার দেখিতেছেন যে, আমাকে নিন্দা করিতেছেন ! ॥২৯॥

ধার্ত্তরাষ্ট্রগণ কখনও আমার কোন পাপাচরণ দেখেন নাই এবং আমি কখনও ধার্ত্তরাষ্ট্রগণের কোন অনিষ্ট করি নাই ॥৩০॥

আমি নিশ্চয়ই যুদ্ধস্থিত সমস্ত পাণ্ডবকে সংহার করিব। তা’র পর, যাহাদের সহিত পূর্ব্বে বিরোধ করা হইয়াছে, তাহাদের সহিত সজ্জনেরা কি করিয়া আবার সন্ধি করিতে পারেন ? ॥৩১॥

রাজা ধৃতরাষ্ট্র ও দুর্য্যোধনেরই সমস্ত প্রিয়কার্য্য আমার করা উচিত। কারণ, উঁহারাই রাজত্বপদে স্থাপিত আছেন” ॥৩২॥

(৩০) কিঞ্চান্য ময়ি—পি।

বৈশম্পায়ন উবাচ।

কর্ণস্য তু বচঃ শ্রুত্বা ভীষ্মঃ শান্তনবঃ পুনঃ।
ধৃতরাষ্ট্রং মহারাজ! সম্ভাষ্যেদং বচোঽব্রবীৎ ॥৩৩॥
যদয়ং কথতে নিত্যং হন্তাহং পাণ্ডবানিতি।
নায়ং কলাপি সম্পূর্ণা পাণ্ডবানাং মহাত্মনাম্ ॥৩৪॥
অনয়ো যোঽয়মাগন্তা পুত্রাণাং তে দুরাত্মনাম্।
তদস্য কর্ম্ম জানীহি সূতপুত্রস্য দুর্ম্মতেঃ ॥৩৫॥
এতমাশ্রিত্য পুত্রস্তে মন্দবুদ্ধিঃ সুযোধনঃ।
অবামন্যত তান্ বীরান্ দেবপুত্রানরিন্দমান্ ॥৩৬॥
কিঞ্চাপ্যেতেন তৎ কর্ম্ম কৃতং পূর্ব্বং সুদুষ্করম্।
তৈর্যথা পাণ্ডবৈঃ সর্ব্বৈরেকৈকেন কৃতং পুরা ॥৩৭॥

---

ভারতকৌমুদী

কর্ণস্যেতি। সম্ভাষ্য সম্বোধ্য, ইদং পরবর্ত্তি ॥৩৩॥
যদিতি। কথতে শ্লাঘতে। কলাপি ষোড়শভাগৈকভাগোঽপি ॥৩৪॥
অনয় ইতি। অনয়ো দুর্নীতিনিবন্ধনা বিপৎ, আগন্তা আগমিষ্যতি ॥৩৫॥
এতমিতি। এতং কর্ণম্। দেবপুত্রান্ পাণ্ডবান্ ॥৩৬॥
কিমিতি। এতেন কর্ণেন, তৎ তাদৃশম্ ॥৩৭॥

---

বৈশম্পায়ন কহিলেন—মহারাজ জনমেজয়! শান্তনুনন্দন ভীষ্ম কর্ণের কথা শুনিয়া ধৃতরাষ্ট্রকে সম্বোধন করিয়া পুনরায় এই কথা বলিলেন—॥৩৩॥

"ধৃতরাষ্ট্র! 'আমি পাণ্ডবগণকে সংহার করিব' এইভাবে কর্ণ যে আত্মশ্লাঘা করে, তাহাতে আমি বলি—কর্ণ মহাত্মা পাণ্ডবগণের ষোড়শ ভাগের এক ভাগও পূর্ণ নহে ॥৩৪॥

ধৃতরাষ্ট্র! তোমার দুরাত্মা পুত্রগণের এই যে বিপদ্ আসিতেছে, তাহা এই দুর্ম্মতি কর্ণেরই কার্য্য বলিয়া জানিও ॥৩৫॥

তোমার পুত্র অল্পবুদ্ধি দুর্য্যোধন এই কর্ণকে আশ্রয় করিয়াই সেই মহাবীর অরিন্দম দেবপুত্রগণকে অবজ্ঞা করিয়াছে ॥৩৬॥

সেই পাণ্ডবেরা সকলে প্রত্যেকে পূর্ব্বে যেরূপ কার্য্য করিয়াছেন, এই কর্ণ পূর্ব্বে সেরূপ অতিদুষ্কর কোন্ কার্য্য করিয়াছে? ॥৩৭॥

---

(৩৩)···মহারাজমাভাষ্যেদম্—বা ব রা নি। (৩৬)···অবমন্যেত—পি। (৩৭)···কৃতপূর্ব্বম্—বা ব রা নি।

দৃষ্ট্বা বিরাটনগরে ভ্রাতরং নিহতং প্রিয়ম্।
ধনঞ্জয়েন বিক্রম্য কিমনেন তদা কৃতম্ ॥৩৮॥
সহিতান্ হি কুরূন সর্ব্বানভিযাতো ধনঞ্জয়ঃ।
প্রমথ্য চাচ্ছিনদ্বাসঃ কিময়ং প্রোষিতস্তদা ॥৩৯॥
গন্ধর্ব্বৈর্ঘোষযাত্রায়াং হ্রিয়তে যৎ সুতস্তব।
ক তদা সূতপুত্রোঽভূদ্ য ইদানীং বৃষায়তে ॥৪০॥
ননু তত্রাপি ভীমেন পার্থেন চ মহাত্মনা।
যমাভ্যামেব সংগম্য গন্ধর্ব্বাস্তে পরাজিতাঃ ॥৪১॥
এতান্যস্য মৃষোক্তানি বহূনি ভরতর্ষভ !।
বিকত্থনস্য ভদ্রং তে সদা ধর্ম্মার্থলোপিনঃ ॥৪২॥

---

ভারতকৌমুদী

দৃষ্টেতি। বিরাটনগরে উত্তরগোগ্রহে। অনেন কর্ণেন ॥৩৮॥
সহিতানিতি। আচ্ছিনৎ আকৃষ্য নীতবান্, বাসো বস্ত্রম্, প্রোষিতো বিদেশং গতঃ ॥৩৯॥
গন্ধর্ব্বৈরিতি। বৃষায়তে বৃষ ইবাচরতি বৃষবদ্গর্জ্জতীত্যর্থঃ ॥৪০॥
নম্বিতি। যমাভ্যাং নকুলসহদেবাভ্যাম্, সংগম্য যুদ্ধায় গত্বা ॥৪১॥
এতানীতি। বিকত্থনস্য আত্মশ্লাঘাকারিণঃ। তে তব ভদ্রং মঙ্গলমস্তু ॥৪২॥

ভারতভাবদীপঃ

॥২২—৩১॥ স হি রাজ্যে ইতি অস্য বচনং ময়া ন কর্ত্তব্যং কিন্তু রাজ্ঞ এবেতি ভাবঃ ॥৩২—৩৩॥ কলাপি ষোড়শাংশোঽপি ॥৩৪—৩৯॥ হ্রিয়তে যদ্যদা বৃষায়তে বৃষবন্নর্দ্দতি ॥৪০—৪৮॥
ইতি শ্রীমহাভারতে উদ্যোগপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে উনপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥৪৯॥

অর্জ্জুন উত্তরগোগ্রহে বিক্রম প্রকাশ করিয়াই ইহার প্রিয়ভ্রাতাকে নিহত করিয়াছিলেন; তাহা দেখিয়াও এ কর্ণ তখন তাহার কি করিয়াছিল ? ॥৩৮॥

অর্জ্জুন সম্মুখযুদ্ধে প্রবৃত্ত হইয়াই তখন সম্মিলিত সকল কৌরবকে পরাভূত করিয়া তাঁহাদের বস্ত্র হরণ করিয়াছিলেন; তখন কি এই কর্ণ বিদেশে ছিল ? ॥৩৯॥

গন্ধর্ব্বেরা ঘোষযাত্রায় তোমার পুত্রকে যে হরণ করিতেছিল, তখন এ কর্ণ কোথায় ছিল ? যে এখন বৃষের ন্যায় গর্জ্জন করিতেছে ॥৪০॥

তখনও মহাত্মা ভীম, অর্জ্জুন, নকুল ও সহদেবই যাইয়া সেই গন্ধর্ব্বগণকে পরাজিত করিয়াছিলেন ॥৪১॥

অতএব ভরতশ্রেষ্ঠ ! তোমার মঙ্গল হউক; কিন্তু আত্মশ্লাঘাপরায়ণ ও ধর্ম্মার্থ-নাশকারী এই কর্ণ এইরূপই বহুতর মিথ্যা কথা বলিয়া থাকে” ॥৪২॥

বৈশম্পায়ন উবাচ।

ভীষ্মস্য তু বচঃ শ্রুত্বা ভারদ্বাজো মহামনাঃ।
ধৃতরাষ্ট্রমুবাচেদং রাজমধ্যেঽভিপূজয়ন্ ॥৪৩॥
যদাহ ভরতশ্রেষ্ঠো ভীষ্মস্তৎ ক্রিয়তাং নৃপ !।
ন কামমবলিপ্তানাং বচনং কর্ত্তুমর্হসি ॥৪৪॥
পুরা যুদ্ধাৎ সাধু মন্যে পাণ্ডবৈঃ সহ সঙ্গতম্।
যদ্বাক্যমর্জ্জুনেনোক্তং সঞ্জয়েন নিবেদিতম্ ॥৪৫॥
সর্ব্বং তদভিজানামি করিষ্যতি চ পাণ্ডবঃ।
ন হ্যস্য ত্রিষু লোকেষু সদৃশোঽস্তি ধনুর্দ্ধরঃ ॥৪৬॥ (যুগ্মকম্)

বৈশম্পায়ন উবাচ।

অনাদৃত্য তু তদ্বাক্যমর্থবদ্দ্রোণভীষ্ময়োঃ।
ততঃ স সঞ্জয়ং রাজা পর্য্যপৃচ্ছত পাণ্ডবান্ ॥৪৭॥

---

ভারতকৌমুদী

ভীষ্মস্যেতি। ভারদ্বাজো দ্রোণঃ। অভিপূজয়ন্ ভীষ্মস্য তদ্বচঃ প্রশংসন্ ॥৪৩॥

যদিতি। কামং যথেষ্টম্, অবলিপ্তানাং গর্ব্বিতানাং কর্ণাদীনাম্ ॥৪৪॥

পুরেতি। পুরা পূর্ব্বম্। যুদ্ধে পরাজয়াৎ পরং সঙ্গতং ন সাধ্বিতি ভাবঃ। সর্ব্বং তদ্বাক্যম্। করিষ্যতি তদ্বাক্যানুরূপং কার্য্যম্, পাণ্ডবোঽর্জ্জুনঃ। হি যস্মাৎ ॥৪৫—৪৬॥

অনাদৃত্যেতি। অর্থবৎ প্রশস্তার্থযুক্তম্। রাজা ধৃতরাষ্ট্রঃ ॥৪৭॥

---

বৈশম্পায়ন কহিলেন—মহামনা দ্রোণ ভীষ্মের কথা শুনিয়া সেই কথার প্রশংসা করিয়া রাজাদের মধ্যে ধৃতরাষ্ট্রকে এই কথা বলিলেন—॥৪৩॥

"রাজা! ভরতবংশশ্রেষ্ঠ ভীষ্ম যাহা বলিলেন, আপনি তাহাই করুন; কিন্তু আপনি গর্ব্বিত লোকদিগের ইচ্ছানুরূপ বাক্য রক্ষা করিতে পারেন না ॥৪৪॥

যুদ্ধের পূর্ব্বেই পাণ্ডবদের সহিত মিলিত হওয়া আমি ভাল মনে করি। কারণ, অর্জ্জুন যাহা বলিয়াছেন, সঞ্জয় তাহাই জানাইয়াছেন; আমি সে সকল বাক্যই শুনিয়াছি। অর্জ্জুন সেই বাক্যানুরূপ কার্য্য করিবেনও। যে হেতু ত্রিভুবনের অর্জ্জুনের তুল্য ধনুর্দ্ধর নাই" ॥৪৫—৪৬॥

বৈশম্পায়ন বলিলেন—তাহার পর রাজা ধৃতরাষ্ট্র ভীষ্ম ও দ্রোণের সেই উপযুক্ত বাক্যের প্রতি অনাদর করিয়া সঞ্জয়ের নিকট পাণ্ডবদের বিষয়ই জিজ্ঞাসা করিতে লাগিলেন ॥৪৭॥

---

(৪৪)···ন কামমর্থলিপ্সূনাম্—পি।

তদৈব কুরবঃ সর্ব্বে নিরাশা জীবিতেঽভবন্।
ভীষ্মদ্রোণৌ যদা রাজা ন সম্যগনুভাষতে ॥৪৮॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামুদ্যোগপর্ব্বণি যানসন্ধৌ ভীষ্মদ্রোণবাক্যে ঊনপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

## পঞ্চাশত্তমোঽধ্যায়ঃ।

—:*:—

ধৃতরাষ্ট্র উবাচ।

কিমসৌ পাণ্ডবো রাজা ধর্ম্মপুত্রোঽভ্যভাষত।
শ্রুত্বেহ বহুলাঃ সেনাঃ প্রীত্যর্থং নঃ সমাগতাঃ ॥১॥
কিমসৌ চেষ্টতে সূত! যোৎস্যমানো যুধিষ্ঠিরঃ।
কে বাস্য ভ্রাতৃপুত্রাণাং পশ্যন্ত্যাজ্ঞেপ্সবো মুখম্ ॥২॥
কে স্বিদেনং বারয়ন্তি যুদ্ধাচ্ছাম্যেতি বা পুনঃ।
নিকৃত্যা কোপিতং মন্দৈর্ধর্ম্মজ্ঞং ধর্ম্মচারিণম্ ॥৩॥

ভারতকৌমুদী

তদেতি। জীবিতে নিরাশা অভবন্, যুদ্ধাবশ্যম্ভাবেন মৃত্যুসম্ভবাদিত্যাশয়ঃ ॥৪৮॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামুদ্যোগপর্ব্বণি যানসন্ধৌ ঊনপঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥০॥

—:*:—

কিমিতি। ইহ অস্মিন্ স্থানে। সমাগতা ইতি শ্রুত্বা কিমভ্যভাষতেতি সম্বন্ধঃ ॥১॥
কিমিতি। ভ্রাতরশ্চ পুত্রাশ্চেতি তেষাং মধ্যে কে বা জনা অস্য মুখং পশ্যন্তি ॥২॥

ধৃতরাষ্ট্র যখন ভীষ্ম ও দ্রোণের সঙ্গে উপযুক্ত আলাপ করিলেন না, তখনই কৌরবেরা সকলে জীবনের প্রতি নিরাশ হইলেন ॥৪৮॥

—:*:—

ধৃতরাষ্ট্র বলিলেন—"সঞ্জয়! আমাদের সন্তোষ জন্মাইবার জন্য বহুতর সৈন্য এখানে আসিয়াছে শুনিয়া ধর্ম্মপুত্র যুধিষ্ঠির কি বলিলেন? ॥১॥

সঞ্জয়! যুধিষ্ঠির যুদ্ধ করিবার ইচ্ছায় কি কার্য্য করিতেছেন? এবং ভ্রাতৃগণ ও পুত্রগণের মধ্যে কাহারাই বা আদেশ লাভ করিবার ইচ্ছায় উঁহার মুখ নিরীক্ষণ করিতেছে? ॥২॥

সঞ্জয় উবাচ।

রাজ্ঞো মুখমুদীক্ষন্তে পাঞ্চালাঃ পাণ্ডবৈঃ সহ।
যুধিষ্ঠিরস্য ভদ্রং তে স সর্ব্বাননুশাস্তি চ ॥৪॥
পৃথগ্‌ভূতাঃ পাণ্ডবানাং পাঞ্চালানাং রথব্রজাঃ।
আয়ান্তমভিনন্দন্তি কুন্তীপুত্রং যুধিষ্ঠিরম্ ॥৫॥
নভঃ সূর্য্যমিবোদ্যন্তং কৌন্তেয়ং দীপ্ততেজসম্।
পাঞ্চালাঃ প্রতিনন্দন্তি তেজোরাশিমিবোদিতম্ ॥৬॥
আগোপালাবিপালাশ্চ নন্দমানা যুধিষ্ঠিরম্।
পাঞ্চালাঃ কেকয়া মৎস্যা প্রতিনন্দন্তি পাণ্ডবম্ ॥৭॥
ব্রাহ্মণ্যো রাজপুত্র্যশ্চ বিশাং দুহিতরশ্চ যাঃ।
ক্রীড়ন্ত্যোঽভিসমায়ান্তি পার্থং সন্নদ্ধমীক্ষিতুম্ ॥৮॥

---

ভারতকৌমুদী

ক ইতি। এনং যুধিষ্ঠিরম্। নিকৃত্যা শাঠ্যেন। মন্দৈর্ম্মূঢ়ৈর্দুর্য্যোধনাদিভিঃ ॥৩॥

রাজ্ঞ ইতি। তে তব ভদ্রং মঙ্গলমস্থিতি বিপৎসম্ভাবনায়ামাশীঃ ॥৪॥

পৃথগিতি। পৃথগ্‌ভূতা ভিন্নভিন্নশ্রেণীস্থাঃ। রথব্রজা রথসমূহাঃ ॥৫॥

নভ ইতি। নভো গগনং কর্ত্তৃ, উদ্যন্তমুদয়মানম্ ॥৬॥

আগোপালেতি। গোপালাশ্চ অবিপালা মেষপালাশ্চ তেভ্য আ ইত্যাগোপালাবিপালা গোপালমেষপালাদয় ইত্যর্থঃ, নন্দমানা আনন্দিতাঃ সন্ত এব ॥৭॥

মূর্খ দুর্য্যোধনপ্রভৃতি শঠতা করিয়া ধর্ম্মজ্ঞ ও ধর্ম্মচারী যুধিষ্ঠিরের ক্রোধ উৎপাদন করিয়াছে; সুতরাং ‘তুমি যুদ্ধ হইতে নিবৃত্ত হও’ এই কথা বলিয়া কাহারাই বা উঁহাকে বারণ করিতেছে?” ॥৩॥

সঞ্জয় বলিলেন—“মহারাজ! আপনার মঙ্গল হউক। পাঞ্চালগণ অপর পাণ্ডবগণের সহিত মিলিত হইয়া রাজা যুধিষ্ঠিরের মুখ নিরীক্ষণ করিতেছেন; আবার তিনিও সকলের প্রতি উপদেশ দিতেছেন ॥৪॥

কুন্তীনন্দন যুধিষ্ঠির আগমন করিতে লাগিলে, পাঞ্চালগণ ও পাণ্ডবগণের ভিন্ন ভিন্ন শ্রেণীস্থ রথসমূহ তাঁহার অভিনন্দন করে ॥৫॥

আকাশ যেমন উদয়মান সূর্য্যের অভিনন্দন করে, সেইরূপ পাঞ্চালেরা উদিত তেজঃপুঞ্জতুল্য উজ্জ্বলতেজা যুধিষ্ঠিরের অভিনন্দন করে ॥৬॥

গোপাল ও মেষপাল হইতে আরম্ভ করিয়া পাঞ্চালগণ, কেকয়গণ ও মৎস্যগণ পাণ্ডুনন্দন যুধিষ্ঠিরের অভিনন্দন করে ॥৭॥

ধৃতরাষ্ট্র উবাচ।

সঞ্জয়াচক্ষ্ব যেনাস্মান্ পাণ্ডবা অভ্যযুঞ্জত।
ধৃষ্টদ্যুম্নস্য সৈন্যেন সোমকানাং বলেন চ ॥৯॥

বৈশম্পায়ন উবাচ।

গাবল্গনিস্তু তৎপৃষ্টঃ সভায়াং কুরুসংসদি।
নিশ্বস্য সুভৃশং দীর্ঘং মুহুঃ সঞ্চিন্তয়ন্নিব ॥১০॥
তত্রানিমিত্ততো দৈবাৎ সূতং কশ্মলমাবিশৎ।
তদাচচক্ষে বিদুরঃ সভায়াং রাজসংসদি ॥১১॥
সঞ্জয়োঽয়ং মহারাজ! মূর্চ্ছিতঃ পতিতো ভুবি।
বাচং ন সৃজতে কাঞ্চিদ্ধীনপ্রজ্ঞোঽল্পচেতনঃ ॥১২॥

---

ভারতকৌমুদী

ব্রাহ্মণ্য ইতি। ব্রাহ্মণ্যো ব্রাহ্মণকন্যাঃ। বিশাং বৈশ্যানাম্ ॥৮॥

সঞ্জয়েতি। আচক্ষ্ব তেষাং নামানি ব্রূহি। অভ্যযুঞ্জত যোদ্ধুমৈচ্ছন্ ॥৯॥

গাবেতি। গাবল্গনিঃ সঞ্জয়ঃ। কুরবঃ সংসীদন্তি অবতিষ্ঠন্তে অস্যামিতি কুরুসংসৎ তস্যাম্। এবমন্যত্র। সঞ্চিন্তয়ন্নিবাসীদিতি শেষঃ ॥১০॥

তত্রেতি। অনিমিত্ততঃ অপ্রত্যক্ষকারণাৎ, সূতং সঞ্জয়ম, কশ্মলং মোহঃ ॥১১॥

সঞ্জয় ইতি। সৃজতে বদতি, হীনপ্রজ্ঞো নষ্টবুদ্ধিঃ, অল্পচেতনো নষ্টসংজ্ঞঃ ॥১২॥

ব্রাহ্মণ, ক্ষত্রিয় ও বৈশ্যের কন্যারা খেলা করিতে করিতে যুদ্ধসজ্জায় সজ্জিত অর্জ্জুনকে দেখিতে আসিতেছে” ॥৮॥

ধৃতরাষ্ট্র বলিলেন—“সঞ্জয়! পাণ্ডবেরা ধৃষ্টদ্যুম্ন ও সোমকদিগের যে সকল সৈন্যদ্বারা আমাদের সহিত যুদ্ধ করিবার ইচ্ছা করিয়াছেন, তাহাদের নামগুলি বল” ॥৯॥

বৈশম্পায়ন বলিলেন—ধৃতরাষ্ট্র সেই কথা জিজ্ঞাসা করিলে, কৌরবসভায় সঞ্জয় বার বার অতিদীর্ঘ নিশ্বাস ত্যাগ করিয়া কোন বিষয় যেন চিন্তা করিতে লাগিলেন ॥১০॥

তখন বিনা কারণে দৈববশতঃ সঞ্জয়ের মূর্চ্ছা উপস্থিত হইল; সুতরাং বিদুর রাজসভায় সেই মূর্চ্ছার বিষয় বলিলেন—॥১১॥

“মহারাজ! সঞ্জয় মূর্চ্ছিত হইয়া ভূতলে পতিত হইয়াছেন। উঁহার বুদ্ধি ভ্রষ্ট হইয়াছে, চৈতন্যও অল্পমাত্র আছে; সুতরাং উনি কোন কথা বলিতে পারিতেছেন না” ॥১২॥

ধৃতরাষ্ট্র উবাচ।

অপশ্যৎ সঞ্জয়ো নূনং কুন্তীপুত্রান্ মহারথান্।
তৈরস্য পুরুষব্যাঘ্রৈর্ভৃশমুদ্বেজিতং মনঃ ॥১৩॥

বৈশম্পায়ন উবাচ।

সঞ্জয়শ্চেতনাং লব্ধ্বা প্রত্যাশ্বস্তেদমব্রবীৎ।
ধৃতরাষ্ট্রং মহারাজ! সভায়াং কুরুসংসদি ॥১৪॥

সঞ্জয় উবাচ।

দৃষ্টবানস্মি রাজেন্দ্র! কুন্তীপুত্রান্ মহারথান্।
মৎস্যরাজগৃহাবাস-নিরোধেনাবকর্শিতান্ ॥১৫॥
শৃণু যৈর্হি মহারাজ! পাণ্ডবা অভ্যযুঞ্জত।
ধৃষ্টদ্যুম্নেন বীরেণ পাণ্ডবাস্তেঽভ্যযুঞ্জত ॥১৬॥
যো নৈব রোষান্ন ভয়ান্ন লোভান্নার্থকারণাৎ।
ন হেতুবাদাদ্ধর্ম্মাত্মা সত্যং জহ্যাৎ কদাচন ॥১৭॥

---

ভারতকৌমুদী

অপশ্যদিতি। নূনমিত্যুৎপ্রেক্ষায়াম্। পুরুষব্যাঘ্রৈঃ পাণ্ডবৈঃ ॥১৩॥

সঞ্জয় ইতি। প্রত্যাশ্বস্য কিঞ্চিৎ সুস্থীভূয় ॥১৪॥

দৃষ্টবানিতি। মৎস্যরাজগৃহাবাসে তৎকালে নিরোধেন তত্রৈবাবরোধেন অবকর্শিতান্ কৃশীকৃতদেহান্। এতেন তেষাং নিরতিশয়দুঃখভোগানিবন্ধনোত্তেজনা সূচিতা ॥১৫॥

শৃণ্বিতি। অভ্যযুঞ্জত যুষ্মাভিঃ সহ যোদ্ধুমৈচ্ছন্ ॥১৬॥

---

ধৃতরাষ্ট্র বলিলেন—"সঞ্জয় মহারথ পাণ্ডবগণের সহিত সাক্ষাৎ করিতে গিয়াছিলেন, তখন নিশ্চয়ই সেই পুরুষশ্রেষ্ঠেরা উঁহার মনকে অত্যন্ত উদ্বিগ্ন করিয়া দিয়াছেন" ॥১৩॥

বৈশম্পায়ন বলিলেন—মহারাজ! তাহার পর সঞ্জয় চৈতন্য লাভ করিয়া কিঞ্চিৎ সুস্থ হইয়া সেই কৌরবসভায় ধৃতরাষ্ট্রকে এই কথা বলিলেন ॥১৪॥

সঞ্জয় বলিলেন—"রাজশ্রেষ্ঠ! বিরাটরাজার বাড়ীতে বাস করিবার সময়ে অবরুদ্ধ থাকায় পাণ্ডবগণের দেহ কৃশ হইয়া গিয়াছে, সেই অবস্থায়ই আমি তাঁহাদিগকে দেখিয়াছি ॥১৫॥

মহারাজ! পাণ্ডবেরা যে সকল বীরদ্বারা আপনাদের সঙ্গে যুদ্ধ করিবার ইচ্ছা করিয়াছেন, তাহা শ্রবণ করুন। পাণ্ডবেরা বীর ধৃষ্টদ্যুম্নদ্বারা যুদ্ধ করিবার ইচ্ছা করিয়াছেন ॥১৬॥

যঃ প্রমাণং মহারাজ! ধর্ম্মে ধর্ম্মভৃতাং বরঃ।
অজাতশত্রুণা তেন পাণ্ডবা অভ্যযুঞ্জত ॥১৮॥ (যুগ্মকম্)
যস্য বাহুবলে তুল্যঃ পৃথিব্যাং নাস্তি কশ্চন।
যো বৈ সর্ব্বান্ মহীপালান্ বশে চক্রে ধনুর্দ্ধরঃ ॥১৯॥
যঃ কাশীনঙ্গমগধান্ কলিঙ্গাংশ্চ যুধাঽজয়ৎ।
তেন বো ভীমসেনেন পাণ্ডবা অভ্যযুঞ্জত ॥২০॥ (যুগ্মকম্)
যস্য বীর্য্যেণ সহসা চত্বারো ভুবি পাণ্ডবাঃ।
নিঃসৃতা জতুগৃহাদ্বৈ হিড়িম্বাৎ পুরুষাদকাৎ।
যশ্চৈষামভবদ্দ্বীপঃ কুন্তীপুত্রো বৃকোদরঃ ॥২১॥
যাজ্ঞসেনীমথো যত্র সিন্ধুরাজোঽপকৃষ্টবান্।
তত্রৈষামভবদ্দ্বীপঃ কুন্তীপুত্রো বৃকোদরঃ ॥২২॥
যশ্চ তান্ সঙ্গতান্ সর্ব্বান্ পাণ্ডবান্ বারণাবতে।
দহ্যতো মোচয়ামাস তেন বস্তেঽভ্যযুঞ্জত ॥২৩॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

য ইতি। হেতুবাদাদ্যুক্তিপ্রদর্শনাৎ। অজাতশত্রুণা যুধিষ্ঠিরেণ ॥১৭—১৮॥

যস্তেতি। বশে চক্রে রাজসূয়কালে। বো যুষ্মান্ ॥১৯—২০॥

যস্তেতি। পাণ্ডবা ভীমেতরে। পুরুষাদকাৎ মানুষভক্ষকাৎ। এষাং পাণ্ডবানাম্। দ্বীপো দ্বীপস্বরূপো রক্ষকঃ। ষট্‌পাদোঽয়ং শ্লোকঃ। যাজ্ঞসেনীং দ্রৌপদীম্। সিন্ধুরাজো জয়দ্রথঃ। সঙ্গতান্ সম্মিলিতান্। দহ্যতো দহ্যমানান্। তে পাণ্ডবাঃ, তেন ভীমসেনেন, বো যুষ্মান্ ॥২১—২৩॥

যে ধর্ম্মাত্মা ক্রোধ, ভয়, লোভ, অন্য কারণ বা পরের যুক্তিপ্রদর্শনদ্বারা কখনও সত্য ত্যাগ করেন না এবং যে ধার্ম্মিকপ্রবর ধর্ম্মের বিষয়ে সকলের নিকটেই প্রমাণ বলিয়া গণ্য হন, সেই যুধিষ্ঠিরদ্বারা অপর পাণ্ডবেরা আপনাদের সহিত যুদ্ধ করিবার ইচ্ছা করিয়াছেন ॥১৭—১৮॥

বাহুবলে যাঁহার তুল্য কোন লোকই পৃথিবীতে নাই, যে ধনুর্দ্ধর সকল রাজাকে বশীভূত করিয়াছিলেন এবং যিনি যুদ্ধে কাশী, অঙ্গ, মগধ ও কলিঙ্গদেশ জয় করিয়াছিলেন, সেই ভীমসেনদ্বারা পাণ্ডবেরা আপনাদের সঙ্গে যুদ্ধ করিবার ইচ্ছা করিয়াছেন ॥১৯—২০॥

যাঁহার বলে অপর পাণ্ডবেরা চারি জন অতি সত্বর জতুগৃহ হইতে নির্গত হইয়াছিলেন; যে কুন্তীনন্দন ভীমসেন নরভোজী হিড়িম্বরাক্ষসকৃত বিপৎসাগরে

(২১)···নিঃসৃত্য—বা ব রা নি।

কৃষ্ণায়াশ্চরতা প্রীতিং যেন ক্রোধবশা হতাঃ।
প্রবিশ্য বিষমং ঘোরং পর্ব্বতং গন্ধমাদনম্ ॥২৪॥
যস্য নাগাযুতৈর্বীর্য্যং ভুজয়োঃ সারমর্পিতম্।
তেন বো ভীমসেনেন পাণ্ডবা অভ্যযুঞ্জত ॥২৫॥ (যুগ্মকম্)
কৃষ্ণদ্বিতীয়ো বিক্রম্য তুষ্ট্যর্থং জাতবেদসঃ।
অজয়দ্‌যঃ পুরা বীরো যুধ্যমানং পুরন্দরম্ ॥২৬॥
যঃ স সাক্ষান্মহাদেবং গিরিশং শূলপাণিনম্।
তোষয়ামাস যুদ্ধেন দেবদেবমুমাপতিম্ ॥২৭॥
যশ্চ সর্ব্বান্ বশে চক্রে লোকপালান্ ধনুর্দ্ধরঃ।
তেন বো বিজয়েনাজৌ পাণ্ডবা অভ্যযুঞ্জত ॥২৮॥ (বিশেষকম্)

ভারতকৌমুদী

কৃষ্ণায়া ইতি। চরতা কুর্ব্বতা। ক্রোধবশাস্তদাখ্যা রাক্ষসাঃ। নাগাযুতৈর্দশসহস্রহস্তিভিঃ, সারং শ্রেষ্ঠম্। বো যুষ্মান্ ॥২৪—২৫॥

কৃষ্ণেতি। জাতবেদসঃ অগ্নেঃ। শূলং পণিতুং যুদ্ধে ব্যবহর্ত্তুং শীলমস্যেতি শূলপাণী তম্। বো যুষ্মান্, বিজয়েন অর্জ্জুনেন, আজৌ যুদ্ধে ॥২৬—২৮॥

পাণ্ডবগণের দ্বীপস্বরূপ হইয়াছিলেন; জয়দ্রথ যখন দ্রৌপদীকে আকর্ষণ করিয়া লইয়া চলিয়াছিলেন, তখন যে ভীমসেন তাঁহাকে উদ্ধার করিয়া পাণ্ডবগণের দ্বীপস্বরূপ হইয়াছিলেন এবং যিনি বারণাবতে দহ্যমান সকল পাণ্ডবকে মুক্ত করিয়াছিলেন; সেই ভীমসেনদ্বারা পাণ্ডবেরা আপনাদের সহিত যুদ্ধ করিবার ইচ্ছা করিয়াছেন ॥২১—২৩॥

যিনি দ্রৌপদীর সন্তোষের জন্য অতিভয়ঙ্কর গন্ধমাদনপর্ব্বতে প্রবেশ করিয়া ক্রোধবশনামক রাক্ষসগণকে বধ করিয়াছিলেন এবং যাঁহার বাহুযুগলে দশ সহস্র হস্তীর বল অর্পিত রহিয়াছে, সেই ভীমসেনদ্বারা পাণ্ডবেরা আপনাদের সঙ্গে যুদ্ধ করিবার ইচ্ছা করিয়াছেন ॥২৪—২৫॥

যে বীর পূর্ব্বে একমাত্র কৃষ্ণের সহিত মিলিত হইয়া বিক্রমপূর্ব্বক অগ্নিদেবের সন্তোষের জন্য যুদ্ধে দেবরাজকে জয় করিয়াছিলেন, যিনি যুদ্ধ করিয়া শূলধারী, উমাপতি, কৈলাসবাসী ও দেবদেব সাক্ষাৎ মহাদেবকে সন্তুষ্ট করিয়াছিলেন এবং যে ধনুর্দ্ধর সকল লোকপালকেই বশীভূত করিয়াছিলেন, সেই অর্জ্জুনদ্বারা পাণ্ডবেরা যুদ্ধে আপনাদিকে আক্রমণ করিবার ইচ্ছা করিয়াছেন ॥২৬—২৮॥

(২৪) কৃষ্ণায়াং চরতা—বা ব রা নি।

যঃ প্রতীচীং দিশং চক্রে বশে ম্লেচ্ছগণাযুতাম্।
স তত্র নকুলো যোদ্ধা চিত্রযোধী ব্যবস্থিতঃ ॥২৯॥
তেন বো দর্শনীয়েন বীরেণাতিধনুর্ভৃতা।
মাদ্রীপুত্রেণ কৌরব্য! পাণ্ডবা অভ্যযুঞ্জত ॥৩০॥
যঃ কাশীনঙ্গমগধান্ কলিঙ্গাংশ্চ যুধাঽজয়ৎ।
তেন বঃ সহদেবেন পাণ্ডবা অভ্যযুঞ্জত ॥৩১॥
যস্য বীর্য্যেণ সদৃশাশ্চত্বারো ভুবি মানবাঃ।
অশ্বত্থামা ধৃষ্টকেতু রুক্মী প্রদ্যুম্ন এব চ ॥৩২॥
তেন বঃ সহদেবেন যুদ্ধং রাজন্! মহাত্যয়ম্।
যবীয়সা নৃবীরেণ মাদ্রীনন্দিকরেণ চ ॥৩৩॥ (যুগ্মকম্)
তপশ্চচার যো ঘোরং কাশীকন্যা পুরা সতী।
ভীষ্মস্য বধমিচ্ছন্তী প্রেত্যাপি ভরতর্ষভ! ॥৩৪॥
পাঞ্চালস্য সুতা জজ্ঞে দৈবাচ্চ স পুনঃ পুমান্।
স্ত্রীপুংসোঃ পুরুষব্যাঘ্র! যঃ স বেদ গুণাগুণান্ ॥৩৫॥ (যুগ্মকম্)

ভারতকৌমুদী

য ইতি। তত্র পাণ্ডবপক্ষে। ব্যবস্থিতো যুদ্ধায়েতি শেষঃ ॥২৯॥

তেনেতি। দর্শনীয়েন সুন্দরাকৃতিনা ॥৩০॥

য ইতি। হ্রস্বেকারান্তোঽপি কাশিশব্দো বহুত্রৈব দৃশ্যতে ॥৩১॥

যস্যেতি। ধৃষ্টকেতুঃ শিশুপালপুত্রঃ। মহান্ অত্যয়ো বিপদ্‌যস্মাত্তৎ ॥৩২—৩৩॥

তপ ইতি। যঃ শিখণ্ডী। কাশীকন্যা কাশীরাজকন্যা, পুরা পূর্ব্বজন্মনি। প্রেত্যাপি জন্মান্তরেঽপি। দৈবাদ্‌যক্ষানুগ্রহাৎ। গুণাগুণান্ উৎকর্ষাপকর্ষান্ ॥৩৪—৩৫॥

যিনি ম্লেচ্ছপরিপূর্ণ পশ্চিমদিক্ বশীভূত করিয়াছিলেন, সেই মহাযোদ্ধা ও বিচিত্র যুদ্ধকারী নকুল পাণ্ডবপক্ষে যুদ্ধ করিবার জন্য রহিয়াছেন ॥২৯॥

কৌরবনন্দন! সুদৃশ্যমূর্ত্তি, মহাবীর ও মহাধনুর্দ্ধর সেই নকুলদ্বারা পাণ্ডবেরা আপনাদের সহিত যুদ্ধ করিবার ইচ্ছা করিয়াছেন ॥৩০॥

যিনি যুদ্ধে কাশী, অঙ্গ, মগধ ও কলিঙ্গদেশ জয় করিয়াছিলেন, সেই সহদেবদ্বারা পাণ্ডবেরা আপনাদের সহিত যুদ্ধ করিবার ইচ্ছা করিয়াছেন ॥৩১॥

রাজা! ভূমণ্ডলে অশ্বত্থামা, ধৃষ্টকেতু, রুক্মী ও প্রদ্যুম্ন—এই চারিজনমাত্র বলে যাঁহার তুল্য, সেই কনিষ্ঠপাণ্ডব, মনুষ্যবীর ও মাদ্রীর আনন্দকারী সহদেবের সহিত আপনাদের মহাবিপত্তিজনক যুদ্ধ হইবে ॥৩২—৩৩॥

যঃ কলিঙ্গান্ সমাপেদে পাঞ্চাল্যো যুদ্ধদুর্ম্মদঃ।
শিখণ্ডিনা বঃ কুরবঃ! কৃতাস্ত্রেণাভ্যযুঞ্জত ॥৩৬॥
যং যক্ষঃ পুরুষং চক্রে ভীষ্মস্য নিধনেচ্ছয়া।
মহেষ্বাসেন রৌদ্রেণ পাণ্ডবা অভ্যযুঞ্জত ॥৩৭॥
মহেষ্বাসা রাজপুত্রা ভ্রাতরঃ পঞ্চ কেকয়াঃ।
আমুক্তকবচাঃ শূরাস্তৈশ্চ বস্তেঽভ্যযুঞ্জত ॥৩৮॥
যো দীর্ঘবাহুঃ ক্ষিপ্রাস্ত্রো ধৃতিমান্ সত্যবিক্রমঃ।
তেন বো বৃষ্ণিবীরেণ যুযুধানেন সঙ্গরঃ ॥৩৯॥
য আসীচ্ছরণং কালে পাণ্ডবানাং মহাত্মনাম্।
রণে তেন বিরাটেন ভবিতা বঃ সমাগমঃ ॥ ৪০॥

ভারতকৌমুদী

য ইতি। সমাপেদে জিত্বা লেভে। অভ্যযুঞ্জত পাণ্ডবা ইতি শেষঃ ॥৩৬॥
যমিতি। পুরুষং চক্রে, এতদুপাখ্যানং পরস্তাদ্বক্ষ্যতি ॥৩৭॥
মহেষ্বাসা ইতি। বো যুষ্মান্, তে পাণ্ডবাঃ। এবমন্যত্র ॥৩৮॥
য ইতি। ধৃতিমান্ ধৈর্য্যবান্। যুযুধানেন সাত্যকিনা, সঙ্গরো যুদ্ধং ভবিষ্যতি ॥৩৯॥

---

ভরতশ্রেষ্ঠ! যিনি পূর্ব্বজন্মে কাশীরাজের কন্যা হইয়া, জন্মান্তরেও ভীষ্মের বধ কামনা করিয়া ভয়ঙ্কর তপস্যা করিয়াছিলেন; পরে তিনি দ্রুপদরাজার কন্যা হইয়া আবার দৈববশতঃ পুরুষ হইয়াছিলেন। পুরুষশ্রেষ্ঠ! সেই যিনি স্ত্রী ও পুরুষের গুণ ও দোষ জানেন ॥৩৪—৩৫॥

কৌরবগণ! যুদ্ধদুর্দ্ধর্ষ যে দ্রুপদনন্দন কলিঙ্গদেশ জয় করিয়াছিলেন, সেই শিক্ষিতাস্ত্র শিখণ্ডীদ্বারা পাণ্ডবেরা আপনাদের সঙ্গে যুদ্ধ করিবার ইচ্ছা করিয়াছেন ॥৩৬॥

যক্ষ ভীষ্মকে বধ করিবার ইচ্ছায় যাঁহাকে পুরুষ করিয়াছিলেন, সেই মহাধনুর্দ্ধর ও রৌদ্রমূর্ত্তি শিখণ্ডীদ্বারা পাণ্ডবেরা আপনাদের সহিত যুদ্ধ করিবার ইচ্ছা করিয়াছেন ॥৩৭॥

কবচধারী, মহাধনুর্দ্ধর ও মহাবীর কেকয়রাজপুত্র যে পাঁচ ভাই রহিয়াছেন, তাঁহাদের দ্বারা পাণ্ডবেরা আপনাদের সঙ্গে যুদ্ধ করিবার ইচ্ছা করিয়াছেন ॥৩৮॥

যিনি দীর্ঘবাহু, শীঘ্রাস্ত্র, ধৈর্য্যশীল ও সত্যবিক্রম, সেই বৃষ্ণিবীর সাত্যকির সহিত আপনাদের যুদ্ধ হইবে ॥৩৯॥

মহাত্মা পাণ্ডবগণের অজ্ঞাতবাসের সময়ে যিনি তাঁহাদিগকে আশ্রয় দিয়াছিলেন যুদ্ধে সেই বিরাটরাজার সহিত আপনাদের সম্মেলন হইবে ॥৪০॥

যঃ স কাশীপতী রাজা বারাণস্যাং মহারথঃ।
স তেষামভবদ্‌যোদ্ধা তেন বস্তেঽভ্যযুঞ্জত ॥৪১॥
শিশুভির্দুর্জয়ৈঃ সংখ্যে দ্রৌপদেয়ৈর্মহাত্মভিঃ।
আশীবিষসমস্পর্শৈঃ পাণ্ডবা অভ্যযুঞ্জত ॥৪২॥
যঃ কৃষ্ণসদৃশো বীর্য্যে যুধিষ্ঠিরসমো দমে।
তেনাভিমন্যুনা সংখ্যে পাণ্ডবা অভ্যযুঞ্জত ॥৪৩॥
যশ্চৈবাপ্রতিমো বীর্য্যে ধৃষ্টকেতুর্মহাযশাঃ।
দুঃসহঃ সমরে ক্রুদ্ধঃ শৈশুপালির্মহারথঃ ॥৪৪॥
তেন বশ্চেদিরাজেন পাণ্ডবা অভ্যযুঞ্জত।
অক্ষৌহিণ্যা পরিবৃতঃ পাণ্ডবান্ যোঽভিসংশ্রিতঃ ॥৪৫॥ (যুগ্মকম্)
যঃ সংশ্রয়ঃ পাণ্ডবানাং দেবানামিব বাসবঃ।
তেন বো বাসুদেবেন পাণ্ডবা অভ্যযুঞ্জত ॥৪৬॥

---

ভারতকৌমুদী

য ইতি। শরণম্ আশ্রয়ঃ, কালে অজ্ঞাতবাসসময়ে ॥৪০॥
য ইতি। বারাণস্যামস্তি। তেষাং পাণ্ডবানাম্ ॥৪১॥
শিশুভিরিতি। সংখ্যে যুদ্ধে। দ্রৌপদেয়ৈঃ পঞ্চভির্দ্রৌপদীপুত্রৈঃ ॥৪২॥
য ইতি। দমে ইন্দ্রিয়দমনে ॥৪৩॥
য ইতি। শৈশুপালিঃ শিশুপালপুত্রঃ। অভিসংশ্রিতো যোদ্ধ‍ৃমাশ্রিতঃ ॥৪৪—৪৫॥
য ইতি। সংশ্রয়ঃ অবলম্বনম্। বাসুদেবেন কৃষ্ণেন ॥৪৬॥

মহারথ সেই যে কাশীদেশের রাজা বারাণসীনগরীতে রহিয়াছেন, তিনি পাণ্ডবগণের যোদ্ধা হইয়াছেন; সুতরাং পাণ্ডবেরা তাঁহাদ্বারা আপনাদের সঙ্গে যুদ্ধ করিবার ইচ্ছা করিয়াছেন ॥৪১॥

বালক হইলেও যুদ্ধে দুর্জ্জয় এবং আশীবিষতুল্য স্পর্শকারী মহাবল দ্রৌপদীপুত্রগণদ্বারা পাণ্ডবেরা যুদ্ধ করিবার ইচ্ছা করিয়াছেন ॥৪ ॥

যিনি বলে কৃষ্ণের তুল্য এবং ইন্দ্রিয়সংযমে যুধিষ্ঠিরের সমান, সেই অভিমন্যুদ্বারা পাণ্ডবেরা যুদ্ধে আপনাদিগকে আক্রমণ করিবার ইচ্ছা করিয়াছেন ॥৭৩॥

মহাযশা ও মহারথ যে শিশুপালনন্দন ধৃষ্টকেতু বলে অতুলনীয় এবং ক্রুদ্ধ হইলে যুদ্ধে দুঃসহ; আর যিনি এক অক্ষৌহিণী সৈন্যে পরিবেষ্টিত হইয়া আসিয়া পাণ্ডবগণকে আশ্রয় করিয়াছেন, পাণ্ডবেরা চেদিরাজ সেই ধৃষ্টকেতুদ্বারা আপনাদের সহিত যুদ্ধ করিবার ইচ্ছা করিয়াছেন ॥৪৪—৪৫॥

তথা চেদিপতের্ভ্রাতা শরভো ভরতর্ষভ !।
করকর্ষেণ সহিতস্তাভ্যাং বস্তেঽভ্যযুঞ্জত ॥৪৭॥
জারাসন্ধিঃ সহদেবো জয়ৎসেনশ্চ তাবুভৌ।
যুদ্ধেঽপ্রতিরথৌ বীরৌ পাণ্ডবার্থে ব্যবস্থিতৌ ॥৪৮॥
দ্রুপদশ্চ মহাতেজা বলেন মহতা বৃতঃ।
ত্যক্তাত্মা পাণ্ডবার্থায় যোৎস্যমানো ব্যবস্থিতঃ ॥৪৯॥
এতে চান্যে চ বহবঃ প্রাচ্যোদীচ্যা মহীক্ষিতঃ।
শতশো যানুপাশ্রিত্য ধর্ম্মরাজো ব্যবস্থিতঃ ॥৫০॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামুদ্‌যোগপর্ব্বণি যানসন্ধৌ সঞ্জয়বাক্যে পঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥০॥

---

ভারতকৌমুদী

তথেতি। শরভো নাম বীরঃ। করকর্ষেণ তদাখ্যেন বীরেণ ॥৪৭॥

জারেতি। জারাসন্ধির্জরাসন্ধপুত্রঃ। অপ্রতিরথৌ সমকক্ষরথিরহিতৌ ॥৪৮॥

দ্রুপদ ইতি। ত্যক্তাত্মা জীবনত্যাগেঽপি সম্মতঃ ॥৪৯॥

এত ইতি। মহীক্ষিতো রাজান আগতা ইতি শেষঃ। ব্যবস্থিতো যুদ্ধায় ॥৫০॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামুদ্‌যোগপর্ব্বণি যানসন্ধৌ পঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥০॥

ভারতভাবদীপঃ

কিমসাবিতি ॥১—৮॥ যেন সহায়েন অস্মানালক্ষ্য অভ্যযুঞ্জত সন্নদ্ধা অভূবম্ ॥৯॥ কুরবঃ সংসীদস্ত্যস্তাং সভায়াম্ ॥১০—১৫॥ বস্তে বঃ যুষ্মান্ তে পাণ্ডবাঃ ॥১৬—২১॥ সিন্ধুরাজো জয়দ্রথঃ ॥২২—২৭॥ বিজয়েন অর্জ্জুনেন ॥২৮—৪৬॥ করকর্ষেণ করকর্ষসংজ্ঞেন ভ্রাত্রা ॥৪৭—৫০॥

ইতি শ্রীমহাভারতে উদ্‌যোগপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে পঞ্চাশত্তমোঽধ্যায়ঃ ॥৫০॥

---

ইন্দ্র যেমন দেবগণের আশ্রয়, সেইরূপ যিনি পাণ্ডবগণের আশ্রয়, সেই কৃষ্ণদ্বারা পাণ্ডবেরা আপনাদের সহিত যুদ্ধ করিবার ইচ্ছা করিয়াছেন ॥৪৬॥

ভরতশ্রেষ্ঠ! করকর্ষের সহিত চেদিরাজের ভ্রাতা শরভ আসিয়াছেন; পাণ্ডবেরা তাঁহাদের দ্বারা আপনাদের সঙ্গে যুদ্ধ করিবার ইচ্ছা করিয়াছেন ॥৪৭॥

জরাসন্ধের পুত্র সহদেব ও জয়ৎসেন; ইঁহারা দুই জনই যুদ্ধে অপ্রতিরথ ও মহাবীর; তাঁহারাও পাণ্ডবদের পক্ষে থাকিয়া যুদ্ধ করিবার জন্য অবস্থান করিতেছেন ॥৪৮॥

মহাতেজা দ্রুপদরাজা যুদ্ধ করিবেন বলিয়া বিশাল সৈন্যে পরিবেষ্টিত হইয়া প্রাণত্যাগে উদ্যত থাকিয়া পাণ্ডবদের জন্য রহিয়াছেন ॥৪৯॥

---

(৪৮)…যুদ্ধে প্রতিরথে বীরৌ—বা ব রা নি।

অর্থেন তু মহাবাহুং বার্ষ্ণেয়ং ত্বং জিহীর্ষসি।
অনেন চাপ্যুপায়েন পাণ্ডবেভ্যো বিভেৎস্যসি ॥৩১॥
ন চ বিত্তেন শক্যোঽসৌ নোদ্যমেন ন গর্হয়া।
অন্যো ধনঞ্জয়াৎ কর্ত্তুমেতত্তত্ত্বং ব্রবীমি তে ॥৩২॥
বেদ কৃষ্ণস্য মাহাত্ম্যং বেদাস্য দৃঢ়ভক্তিতাম্।
অত্যাজ্যমস্য জানামি প্রাণৈস্তুল্যং ধনঞ্জয়ম্ ॥৩৩॥
অন্যৎ কুম্ভাদপাং পূর্ণাদন্যৎ পাদাবসেচনাৎ।
অন্যৎ কুশলসংপ্রশ্নান্নৈষিষ্যতি জনার্দ্দনঃ ॥৩৪॥
যত্ত্বস্য প্রিয়মাতিথ্যং মানার্হস্য মহাত্মনঃ।
তদস্মৈ ক্রিয়তাং রাজন্! মানার্হোঽসৌ জনার্দ্দনঃ ॥৩৫॥

---

ভারতকৌমুদী

তর্হি কিমিচ্ছামীত্যাহ—অর্থেনেতি। অর্থেন ধনেন। জিহীর্ষসি স্বপক্ষে হর্ত্তুমিচ্ছসি। বিভেৎস্যসি শল্যং রাজানমিব পৃথক্ করিষ্যসি ॥৩১॥

অস্তু বা তদেবেত্যাহ—নেতি। উদ্যমেন চেষ্টান্তরেণ। অন্যো ভিন্নঃ পৃথক্ ॥৩২॥

কুত ইত্যাহ—বেদেতি। বেদ জানামি। অস্য অর্জ্জুনস্য। অস্য কৃষ্ণস্য ॥৩৩॥

অন্যদিতি। অপাং জলানাম্, "করণে পূর্ত্ত্যর্থয়োঃ" ইতি করণে ষষ্ঠী। জলপূর্ণকুম্ভো হ্যতিথয়ে দীয়তে। এষিষ্যতি ইচ্ছয়া গ্রহীষ্যতি ॥৩৪॥

যদিতি। আতিথ্যং মানোপযোগী অতিথিসৎকারঃ ॥৩৫॥

---

কিন্তু আপনি তাহাও তাঁহাদিগকে দিতে ইচ্ছা করেন না; সুতরাং আপনি সন্ধি করিবেন না ॥৩০॥

কিন্তু আপনি ধনদান করিয়া মহাবাহু কৃষ্ণকে আপন পক্ষে আনিবার ইচ্ছা করেন, কিংবা এই উপায়ে তাঁহাকে পাণ্ডবপক্ষ হইতে বিচ্ছিন্ন করিবার কামনা করেন ॥৩১॥

কিন্তু ধনদান, অন্য চেষ্টা বা নিন্দাদ্বারা কৃষ্ণকে অর্জ্জুন হইতে বিচ্ছিন্ন করা কাহারও শক্তিসাধ্য নহে; ইহা আমি আপনার নিকট যথার্থ বলিতেছি ॥৩২॥

আমি কৃষ্ণের মাহাত্ম্য জানি, কৃষ্ণের প্রতি অর্জ্জুনের দৃঢ়ভক্তির বিষয়ও জানি এবং ইহাও জানি যে, কৃষ্ণের প্রাণের তুল্য অর্জ্জুন তাঁহার ত্যাজ্য নহেন ॥৩৩॥

অতএব জলপূর্ণ কুম্ভ, পাদপ্রক্ষালনের জল এবং কুশলপ্রশ্ন ব্যতীত অন্য কোন বস্তুই কৃষ্ণ গ্রহণ করিবেন না ॥৩৪॥

(৩৪)·· নৈবেক্ষ্যতি জনার্দ্দনঃ—বা ব রা

আশংসমানঃ কল্যাণং কুরূনভ্যেতি কেশবঃ।
যেনৈব রাজন্নর্থেন তদেবাস্মা উপাকুরু ॥৩৬॥
শমমিচ্ছতি দাশার্হস্তব দুর্য্যোধনস্য চ।
পাণ্ডবানাঞ্চ রাজেন্দ্র! তদস্য বচনং কুরু ॥৩৭॥
পিতাঽসি রাজন্! পুত্রাস্তে বৃদ্ধস্ত্বং শিশবঃ পরে।
বর্ত্তস্ব পিতৃবত্তেষু বর্ত্তন্তে তে হি পুত্রবৎ ॥৩৮॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামুদ্যোগপর্ব্বণি ভগবদ্যানে বিদুরবাক্যে অশীতিতমোঽধ্যায়ঃ ॥৮০॥ *

—০*০—

ভারতকৌমুদী

আশংসেতি। অর্থেন উদ্দেশেন। উপাকুরু সম্পাদয় ॥৩৬॥

শমমিতি। শমং শান্তিম্। দাশার্হঃ কৃষ্ণঃ ॥৩৭॥

পিতেতি। তে পাণ্ডবাঃ। শিশবঃ ত্বদপেক্ষয়া ন্যূনবয়স্কাঃ ॥৩৮॥

ইতি মহামহোপাধ্যায়-ভারতাচার্য্য-মহাকবি-পদ্মভূষণ-শ্রীহরিদাসসিদ্ধান্তবাগীশভট্টাচার্য্যবিরচিতায়াং মহাভারতটীকায়াং ভারতকৌমুদীসমাখ্যায়ামুদ্যোগপর্ব্বণি ভগবদ্যানে অশীতিতমোঽধ্যায়ঃ ॥৮০॥

—:*:—

ভারতভাবদীপঃ

উপপ্লব্যাদিতি ॥১—২॥ প্রপিতামহঃ পিতামহস্য ব্রহ্মণোঽপি পিতা ॥৩—৬॥ ঈষা লাঙ্গল-দণ্ডস্তৎসদৃশদন্তান্, অষ্টৌ অনুচরাঃ যস্য গজস্য ॥৭—১৯॥ সর্ব্বর্ত্তু সর্ব্বে ঋতবো যুগপদস্মিন্ সন্তীতি তথা ॥২০—২১॥ ভাবিতঃ হৃষ্টঃ মা নীনশঃ হেতুমণ্ণিচ্, মা নাশং প্রাপ্নু হি ॥২২—২৫॥ মায়া ইন্দ্রজালম্, ছদ্ম বঞ্চনম্ ॥২৬—২৮॥ বিভেৎস্যসি শল্যবৎ পৃথক্করিষ্যসি ॥২৯—৩০॥ বেদ বেদ্মি ॥৩৩॥ নৈবেক্ষ্যাতি নৈবাঙ্গীকরিষ্যতি ॥৩৪॥ আতিথ্যং পূজারূপম্ ॥৩৫॥ উপাকুরু অর্পয় ॥৩৬—৩৮॥

ইতি শ্রীমহাভারতে উদ্যোগপর্ব্বণি নৈলকণ্ঠীয়ে ভারতভাবদীপে অশীতিতমোঽধ্যায়ঃ ॥৮০॥

রাজা! সম্মানযোগ্য মহাত্মা কৃষ্ণের যাহা প্রীতিকর আতিথ্য, আপনি উঁহার সম্বন্ধে তাহাই করুন। কারণ, বস্তুতই কৃষ্ণ সম্মানের যোগ্য ॥৩৫॥

রাজা! কৃষ্ণ উভয়পক্ষের মঙ্গল কামনা করিয়া যে উদ্দেশে কৌরবদের নিকট আসিতেছেন, আপনি তাহাই সম্পাদন করুন ॥৩৬॥

রাজশ্রেষ্ঠ! কৃষ্ণ আপনার, দুর্য্যোধনের এবং পাণ্ডবগণের শান্তি কামনা করেন; অতএব আপনি উঁহার বাক্য রক্ষা করুন ॥৩৭॥

* '...সপ্তাশীতিতমোঽধ্যায়ঃ'—বা ব রা নি।

# একাশীতিতমোঽধ্যায়ঃ।

—:*:—

দুর্য্যোধন উবাচ।

যদাহ বিদুরঃ কৃষ্ণে সর্ব্বং তৎ সত্যমচ্যুতে।
অনুরক্তো হ্যসংহার্য্যঃ পার্থান্ প্রতি জনার্দ্দনঃ ॥১॥
যত্তৎ সৎকারসংযুক্তং দেয়ং বসু জনার্দ্দনে।
অনেকরূপং রাজেন্দ্র! ন তদ্দেয়ং কদাচন ॥২॥
দেশঃ কালস্তথাঽযুক্তো নেহ নার্হতি কেশবঃ।
মংস্যত্যধোক্ষজো রাজন্! ভয়াদর্চ্চতি মামিতি ॥৩॥

---

ভারতকৌমুদী

যদিতি। অচ্যুতে কর্ত্তব্যাদভ্রষ্টে। অসংহার্য্যঃ অস্মৎপক্ষমানেতুমশক্যঃ ॥১॥

যদিতি। দেয়ং দাতব্যমুক্তং ত্বয়া, বসু ধনম্ ॥২॥

কুতো ন দেয়মিত্যাহ—দেশ ইতি। হে রাজন্! ইহ জগতি, কেশবো নার্হতি পূজাং প্রাপ্তুং যোগ্যো ন ভবতি, ইতি ন, অপি তু অর্হত্যেব, সর্ব্বপ্রাধান্যাদিতি ভাবঃ। কিন্তু দেশ ইদং হস্তিনানগরম্, কালো যুদ্ধসময়শ্চায়ম্, তথা পূজায়াম্, অযুক্তঃ অনুপযোগী। যেন হি ধৃতরাষ্ট্রো ভয়ান্মামর্চ্চতি, ইতি অধোক্ষজঃ কৃষ্ণো মংস্যতি ॥৩॥

---

রাজা! আপনি পিতৃস্থানীয়, আর পাণ্ডবেরা পুত্রস্থানীয় এবং আপনি বৃদ্ধ, আর তাঁহারা আপনা অপেক্ষা ন্যূনবয়স্ক; অতএব পাণ্ডবেরা আপনার নিকটে পুত্রের ন্যায় ব্যবহার করিয়া থাকেন; সুতরাং আপনিও তাঁহাদের উপরে পিতার ন্যায় ব্যবহার করুন" ॥৩৮॥

—:*:—

দুর্য্যোধন বলিলেন—"কর্ত্তব্যপরায়ণ কৃষ্ণের বিষয়ে বিদুর যাহা বলিলেন, সে সমস্তই সত্য। কারণ, পাণ্ডবগণের প্রতি অনুরক্ত কৃষ্ণকে কোন প্রকারেই আমাদের পক্ষে আনা যাইবে না ॥১॥

অতএব রাজশ্রেষ্ঠ! কৃষ্ণকে আদরপূর্ব্বক সেই যে নানাবিধ দ্রব্য দানের কথা আপনি বলিয়াছেন, তাহা কখনই দেওয়া উচিত নহে ॥২॥

কৃষ্ণ যে পূজা পাইবার যোগ্য নহেন, এমন নহে; তবে এই দেশ ও কাল সে পূজার অনুপযোগী। কারণ, তাহাতে কৃষ্ণ মনে করিবেন যে, ধৃতরাষ্ট্র ভয়বশতই আমার পূজা করিতেছেন ॥৩॥

অবমানশ্চ যত্র স্যাৎ ক্ষত্রিয়স্য বিশাংপতে!।
ন তৎ কুর্য্যাদ্বুধঃ কার্য্যমিতি মে নিশ্চিতা মতিঃ ॥৪॥
স হি পূজ্যতমো লোকে কৃষ্ণঃ পৃথুললোচনঃ।
ত্রয়াণামপি লোকানাং বিদিতং মম সর্ব্বথা ॥৫॥
ন তু তস্মৈ প্রদেয়ং স্যাত্তথা কার্য্যগতিঃ প্রভো!।
বিগ্রহঃ সমুপারব্ধো ন হি শাম্যত্যবিগ্রহাৎ ॥৬॥

বৈশম্পায়ন উবাচ।

তস্য তদ্বচনং শ্রুত্বা ভীষ্মঃ কুরুপিতামহঃ।
বৈচিত্রবীর্য্যং রাজানমিদং বচনমব্রবীৎ ॥৭॥
সৎকৃতোঽসৎকৃতো বাপি ন ক্রুধ্যেত জনার্দ্দনঃ।
নালমেনমবজ্ঞাতুং নাবজ্ঞেয়ো হি কেশবঃ ॥৮॥

---

ভারতকৌমুদী

অথ মন্ত্যতাং নাম তথেত্যাহ—অবেতি। যত্র কার্য্যে ॥৪॥
স ইতি। পৃথুললোচনো বিশালনেত্রঃ ॥৫॥
তর্হি দীয়তামেবেত্যাহ—নেতি। কার্য্যগতিঃ কর্ত্তব্যাবস্থা। অবিগ্রহাদ্দানাদেঃ ॥৬॥
তস্যেতি। কুরবঃ প্রাধান্যাদ্দুর্য্যোধনাদয়স্তেষাং পিতামহঃ। বৈচিত্রবীর্য্যং ধৃতরাষ্ট্রম্ ॥৭॥
সদিতি। সৎকৃতঃ সম্মানিতঃ। নালং ন যুক্তম্ ॥৮॥

ভারতভাবদীপঃ

যদাহেতি। অসংহার্য্যঃ হর্ত্তুমশক্যঃ ॥১—২॥ দেশ ইতি। যদ্যপি কেশবোঽর্চ্চামর্হত্যেব তথাপি অর্চ্চায়াং দেশঃ কালশ্চাযুক্ত ইত্যর্থঃ। তদেবাহ—মৎস্যতীতি ॥৩—৫॥ কার্য্যগতিঃ

---

নরনাথ! যে কার্য্যে ক্ষাত্রিয়ের অপমান হইতে পারে, বুদ্ধিমান্ ক্ষত্রিয় তাহা করিবেন না; এইরূপ ধারণাই আমি স্থির করিয়া রাখিয়াছি ॥৪॥

বিশালনয়ন কৃষ্ণ ত্রিভুবনের লোকসমাজেই বিশেষ পূজনীয়, ইহা আমার সর্ব্বপ্রকারে জানা আছে ॥৫॥

কিন্তু তথাপি তাঁহাকে এখন কিছুই দেওয়া উচিত নহে। কেন না, রাজা! সেইরূপই কর্ত্তব্যের অবস্থা। কারণ, আমরা বিগ্রহ আরম্ভ করিয়াছি; সুতরাং বিনা বিগ্রহে শান্তি হইবে না” ॥৬॥

বৈশম্পায়ন কহিলেন—দুর্য্যোধনের সেই কথা শুনিয়া কুরুপিতামহ ভীষ্ম রাজা ধৃতরাষ্ট্রকে এই কথা বলিলেন—॥৭॥

“ধৃতরাষ্ট্র! তোমরা কৃষ্ণের সম্মানই কর বা অসম্মানই কর, তিনি ক্রুদ্ধ হইবেন না। তবে তাঁহার অবজ্ঞা করা উচিত নহে। কারণ, তিনি অবজ্ঞার পাত্র নহেন ॥৮॥

যত্তু কার্য্যং মহাবাহো ! মনসা কার্য্যতাং গতম্ ।
সর্ব্বোপায়ৈর্ন তচ্ছক্যং কেনচিৎ কর্ত্তুমন্যথা ॥৯॥
স যদ্‌ব্রূয়াম্মহাবাহুস্তৎ কার্য্যমবিশঙ্কয়া ।
বাসুদেবেন তীর্থেন ক্ষিপ্রং সংশাম্য পাণ্ডবৈঃ ॥১০॥
ধর্ম্ম্যমর্থ্যঞ্চ ধর্ম্মাত্মা ধ্রুবং বক্তা জনার্দ্দনঃ ।
তস্মিন্ বাচ্যাঃ প্রিয়া বাচো ভবতা বান্ধবৈঃ সহ ॥১১॥

দুর্য্যোধন উবাচ ।

ন পর্য্যায়োঽস্তি যদ্রাজন্ ! শ্রিয়ং নিষ্কেবলামহম্ ।
তৈঃ সহেমামুপাশ্নীয়াং যাবজ্জীবং পিতামহ ! ॥১২॥
ইদন্তু সুমহৎ কার্য্যং শৃণু মে যৎ সমর্থিতম্ ।
পরায়ণং পাণ্ডবানাং নিয়চ্ছামি জনার্দ্দনম্ ॥১৩॥

ভারতকৌমুদী

যদিতি। মনসা কৃষ্ণস্য, কার্য্যতাং কর্ত্তব্যতাম্, কৃষ্ণেন সঙ্কল্পিতমিত্যর্থঃ ॥৯॥

স ইতি। তীর্থেন উপায়েন, "তীর্থন্তূপায়যোগয়োঃ" ইতি ত্রিকাণ্ডশেষঃ। পাণ্ডবৈঃ সহ, সংশাম্য সন্ধিবিধানেন শান্তো ভব ॥১০॥

ধর্ম্ম্যমিতি। ধর্ম্মাদনপেতং ধর্ম্ম্যম্, অর্থাদনপেতমর্থ্যম্। বক্তা বক্ষ্যতি ॥১১॥

নেতি। পর্য্যায়ঃ অবসরঃ সম্ভাবনেত্যর্থঃ। নিষ্কেবলাং সকলাম্ ॥১২॥

ইদমিতি। সমর্থিতং মনসা নিরূপিতম্। পরায়ণং পরমাশ্রয়ম্, নিয়চ্ছামি বধ্নামি ॥১৩॥

মহাবাহু ! কৃষ্ণ যে কার্য্য করিবার সঙ্কল্প করেন, কোন লোকই সমস্ত উপায়েও তাহার অন্যথা করিতে সমর্থ হয় না ॥৯॥

সুতরাং মহাবাহু কৃষ্ণ আসিয়া যাহা বলিবেন, নিঃশঙ্কচিত্তে তোমাদের তাহাই কর্ত্তব্য ; সুতরাং তোমরা কৃষ্ণকে উপায়রূপে অবলম্বন করিয়া পাণ্ডবদের সহিত শান্তিলাভ কর ॥১০॥

ধর্ম্মাত্মা কৃষ্ণ আসিয়া নিশ্চয়ই ধর্ম্মসঙ্গত ও যুক্তিসঙ্গত কথাই বলিবেন ; সুতরাং তুমিও বন্ধুবর্গের সহিত তাঁহার প্রতি প্রিয় বাক্যই বলিও" ॥১১॥

দুর্য্যোধন বলিলেন—"রাজা ! পিতামহ ! এরূপ সম্ভাবনা নাই যে, আমি পাণ্ডবদের সহিত মিলিত হইয়া চিরকাল এই সমগ্র সম্পদ্ ভোগ করিব ॥১২॥

আমি মনে মনে যে কার্য্য নির্দ্ধারণ করিয়াছি, সেই গুরুতর কার্য্য আপনি শ্রবণ করুন। আমি পাণ্ডবগণের পরমাশ্রয় কৃষ্ণকে বন্ধন করিয়া রাখিব ॥১৩॥

---

(১২) ন পর্য্যাপ্তোঽস্মি—নি। (১৩)…নিয়ংস্যামি জনার্দ্দনম্—পি।

তস্মিন্ বদ্ধে ভবিষ্যন্তি বৃষ্ণয়ঃ পৃথিবী তথা।
পাণ্ডবাশ্চ বিধেয়া মে স চ প্রাতরিহৈষ্যতি ॥১৪॥
অত্রোপায়ান্ যথা সম্যঙ্ন বুধ্যেত জনার্দ্দনঃ।
ন চাপায়ো ভবেৎ কশ্চিত্তদ্ভবান্ প্রব্রবীতু মে ॥১৫।

বৈশম্পায়ন উবাচ।

তস্য তদ্বচনং শ্রুত্বা ঘোরং কৃষ্ণেঽভিসংহিতম্।
ধৃতরাষ্ট্রঃ সহামাত্যো ব্যথিতো বিমনাঽভবৎ ॥১৬॥
ততো দুর্য্যোধনমিদং ধৃতরাষ্ট্রোঽব্রবীদ্বচঃ।
মৈবং বোচঃ প্রজাপাল! নৈষ ধর্ম্মঃ সনাতনঃ ॥১৭॥
দূতশ্চ হি হৃষীকেশঃ সম্বন্ধী চ প্রিয়শ্চ নঃ।
অপাপঃ কৌরবেয়েষু স কথং বন্ধমর্হতি ॥১৮॥

---

ভারতকৌমুদী

তস্মিন্নিতি। বিধেয়া আজ্ঞাবহাঃ, স কৃষ্ণশ্চ ॥১৪॥

অত্রেতি। অপায়ো বিপৎ। সম্যক্ প্রব্রবীত্বিতি সম্বন্ধঃ ॥১৫॥

তস্যেতি। অভিসংহিতং দুরভিসন্ধিকৃতম্। বিমনাঽভবদিতি পুনঃ সন্ধিরার্ষঃ ॥১৬॥

তত ইতি। এবং মা বোচঃ ন ব্রূহি ॥১৭॥

দূত ইতি। সম্বন্ধী—কৃষ্ণস্য পুত্রেণ শাম্বেন ত্বৎকন্যাপরিণয়নাত্তব বৈবাহিকঃ। অপাপঃ অনপকারী। স কৃষ্ণঃ, অর্হতি প্রাপ্তুং যোগ্যো ভবতি ॥১৮॥

কৃষ্ণকে বন্ধন করিয়া রাখিলে, বৃষ্ণিবংশীয়েরা এবং পাণ্ডবেরা, এমন কি সমগ্র পৃথিবীই আমার আজ্ঞাবহ হইবে; অথচ সে কৃষ্ণ আগামী কল্য প্রাতঃকালেই এখানে আসিবেন ॥১৪॥

অতএব কৃষ্ণ যাহাতে এবিষয়ের উপায় বুঝিতে না পারেন এবং যাহাতে কোন বিপদও না হয়, তাহা আপনি আমার নিকট সম্যক্ বলুন" ॥১৫॥

বৈশম্পায়ন বলিলেন—কৃষ্ণের বিষয় দুরভিসন্ধিকৃত দুর্য্যোধনের সেই ভয়ঙ্কর বাক্য শ্রবণ করিয়া ধৃতরাষ্ট্র মন্ত্রিবর্গের সহিত ব্যথিত ও বিষণ্ণচিত্ত হইলেন ॥১৬॥

তাহার পর ধৃতরাষ্ট্র দুর্য্যোধনকে এই কথা বলিলেন—"প্রজাপালক! তুমি এরূপ কথাই বলিও না। কারণ, ইহা সনাতন ধর্ম্ম নহে ॥১৭॥

কৃষ্ণ একতঃ দূত, দ্বিতীয়তঃ তোমার বৈবাহিক, তৃতীয়তঃ আমাদের প্রিয়, চতুর্থতঃ তিনি কৌরবগণের কোন অপকার করেন নাই; সুতরাং তিনি বন্ধনের যোগ্য হইবেন কি করিয়া?" ॥১৮॥

ভীষ্ম উবাচ।

পরীতস্তব পুত্রোঽয়ং ধৃতরাষ্ট্র! সুমন্দধীঃ।
বৃণোত্যনর্থং নৈবার্থং যাচ্যমানঃ সুহৃজ্জনৈঃ ॥১৯॥
ইমমুৎপথি বর্ত্তন্তং পাপং পাপানুবন্ধিনম্।
বাক্যানি সুহৃদাং হিত্বা ত্বমপ্যস্যানুবর্ত্তসে ॥২০॥
কৃষ্ণমক্লিষ্টকর্ম্মাণমাসাদ্যায়ং সুদুর্ম্মতিঃ।
তব পুত্রঃ সহামাত্যঃ ক্ষণেন ন ভবিষ্যতি ॥২১॥
পাপস্যাস্য নৃশংসস্য ত্যক্তধর্ম্মস্য দুর্ম্মতেঃ।
নোৎসহেঽনর্থসংযুক্তাঃ শ্রোতুং বাচঃ কথঞ্চন ॥২২॥
ইত্যুক্ত্বা ভরতশ্রেষ্ঠো বৃদ্ধঃ পরমমন্যুমান্।
উত্থায় তস্মাৎ প্রাতিষ্ঠদ্ভীষ্মঃ সত্যপরাক্রমঃ ॥২৩॥

ইতি শ্রীমহাভারতে শতসাহস্র্যাং সংহিতায়াং বৈয়াসিক্যামুদ্যোগপর্ব্বণি ভগবদ্যানে দুর্য্যোধনবাক্যে একাশীতিতমোঽধ্যায়ঃ ॥০॥ *

—:*:—

---

ভারতকৌমুদী

পরীত ইতি। পরীতঃ কালেনাক্রান্তঃ। অনর্থং বিপদম্, অর্থং সম্পদম্ ॥১৯॥

ইমমিতি। অস্য সুহৃদাং বাক্যানি হিত্বা ইমমনুবর্ত্তস ইতি সম্বন্ধঃ ॥২০॥

কৃষ্ণমিতি। কৃষ্ণঃ খল্বক্লিষ্টকর্ম্মত্বাদেবাস্য বধমপ্যক্লেশেনৈব করিষ্যতীতি ভাবঃ। আসাদ্য বন্ধনার্থং প্রাপ্য। ন ভবিষ্যতি ন স্থাস্যতি বিনঙ্ক্ষ্যতীত্যর্থঃ ॥২১॥

পাপস্যেতি। নোৎসহে নেচ্ছামি, অনর্থসংযুক্তা বিপদ্বিষয়াঃ ॥২২॥

ভীষ্ম বলিলেন—"ধৃতরাষ্ট্র! তোমার এই অত্যল্পবুদ্ধি পুত্রটাকে কাল আসিয়া আক্রমণ করিয়াছে; সুতরাং বন্ধুলোকেরা অনুরোধ করিলেও এটা সম্পদ্ বরণ করে না, বিপদ্ই বরণ করে ॥১৯॥

তুমিও ইহার বন্ধুবর্গের বাক্য অগ্রাহ্য করিয়া অসৎপথবর্ত্তী, পাপাত্মা ও পাপানুসারী এই পুত্রটারই অনুসরণ করিতেছ ॥২০॥

তোমার এই অতিদুর্বুদ্ধি পুত্রটা, অক্লিষ্টকর্ম্মা কৃষ্ণের নিকট উপস্থিত হইয়া মন্ত্রিবর্গের সহিত ক্ষণকালমধ্যেই বিনষ্ট হইবে ॥২১॥

পাপাত্মা, নৃশংস, ধর্ম্মত্যাগী ও দুর্ম্মতি এই দুর্য্যোধনটার বিপত্তিজনক বাক্য আমি কোন প্রকারেই শুনিতে ইচ্ছা করি না" ॥২২॥

* '... সপ্তাশীতিতমোঽধ্যায়ঃ' — বা ব রা নি।